বিয়ার। বিসিবিংগুই গ্রহণ করে না। খাদ্যও নয়, বিয়ারও নয়। প্রত্যাখ্যানে বাতোয়ালা অসন্তুষ্ট হয়… মুখ ভার করে থাকে। বিসিবিংগুই ইচ্ছে করেই তা লক্ষ্য করে না। যথাসম্ভব নিজেকে স্বাভাবিক দেখাবার চেষ্টা করে।

খাদ্য গ্রহণ না করবার অজুহাত দেখিয়ে সে বলে, আসবার সময় মাকুদের ওখান থেকে খেয়ে আসছি। এক-পেট ভরে খাইয়ে দিলো, আলু সেদ্ধ, পোড়া মাছ আর কেনে। জাগা-ভর্তি করে খেয়েছি। বিশ্বাস না হয়, টিপে দেখো। এক দানা খাবার যাবার আর জায়গা নেই। ফেটে পড়ছে।

পরিচিত লোক দেখে জুমা বিসিবিংগুই-এর কাছে আসে, জিভ দিয়ে পা চাটে। বিসিবিংগুই আদর করে তার গায়ে হাত বুলোয়। আনন্দে ধুলোয় গড়াগড়ি দিতে দিতে হর্ষধ্বনি করে ওঠে। ছুটে এসে খেলার ছলে বিসিবিংগুই-এর আঙুল কামড়ে ধরে, আবার ছুটে গিয়ে ধুলোয় গড়াগড়ি দেয়। ভেতরকার খবর সে কিছুই জানে না। বাইরে যেটুকু চোখে দেখে, সেইটুকুই তার সব।

কিন্তু, হাজার হোক, আর দশটা কুকুরের মত জুমা একটা কুকুর ছাড়া আর কিছু তো নয়! অর্থাৎ তাকে নিয়ে মেতে থাকবার কিছু নেই। কিছুক্ষণ পরেই বিরক্ত হয়ে ওঠে বিসিবিংগুই, কুকুরের খেলায় মন দেবার মতন অবস্থা তার নয়। লাথি মেরে জুমাকে তাড়িয়ে দেয়। দূরে দাঁড়িয়ে জুমা ভাবে, হঠাৎ এ আবার কি হলো?

ইতিমধ্যে বাতোয়ালা গ্লাসের পর গ্লাস পান করে নেশায় টইটম্বুর হয়ে উঠেছে। আপনার খেয়ালে নাচতে আরম্ভ করে দেয়। কয়েক পা নাচে আবার পান করে। আবার কয়েক পা নাচে। পূর্ণিমা রাতের প্রণয়-নাচের ছন্দ।

বাতোয়ালার ধারণা, সে নাচছে, ঠিক মতনই নাচছে। কিন্তু আসলে শুধু দাঁড়িয়ে টলতে থাকে, এ-দিকে ও-দিকে বিবশের মত শুধু অঙ্গ দোলায়। সমস্ত দেহ যেন সীসের মতন ভারি; জমাট হয়ে গিয়েছে মস্তিষ্ক; পা দুটো যেন দেহের ভার বইতে পারে না; চোখ ফেটে যেন রক্ত পড়বে এখুনি। হঠাৎ নাচতে নাচতে একটা কাঠে ঠোক্কর লেগে পড়ে যায়। সটান মাটিতে শুয়ে পড়ে।

জুমা দূরে থেকে মনিবের নাচ দেখছিল। হঠাৎ মনিবকে ধরাশায়ী হয়ে যেতে দেখে ছুটে তার কাছে চলে আসে। মনিবের অবশ দেহকে বেষ্টন করে ঘুরতে থাকে আর চীৎকার করে। তার ধারণা, তার মনিব তার সঙ্গে খেলা করছে। তার চীৎকারে হয়ত এখুনি আবার উঠে দাঁড়াবে।

সত্যিই বাতোয়ালা উঠে দাঁড়ায়। জড়িত কণ্ঠে বলে, "বহু…বহুকাল আগে একবার ঠিক এই রকম অবস্থায় পড়েছিল ইলিঙ্গো…"

আপনার খেয়ালে অট্টহাস্য করে ওঠে। আবার বলতে আরম্ভ করে, "ইলিঙ্গোকে চিনতে পারলে না, না? আচ্ছা দাঁড়াও, তার সম্বন্ধে সব কথা আমি বলছি। তুমি জান না তো? তবে শোন।

"যে সময়ের কথা বলছি, তখন, পৃথিবীতে আজকের মতন এত-সব ঘর-ঘাড়ী, দেশ-দেশান্তর কিছুই ছিল না…অনেক দিন আগে…শুধু ছিল মানুষ, অনেক দিন আগেকার মানুষ। কিন্তু একটা ছিল অসুবিধা, ভীষণ অসুবিধা। তখন ছিল ভয়ানক ঠাণ্ডা। সেই ঠাণ্ডার জন্যেই মানুষের মনে বড় অশান্তি ছিল। সে রকম ঠাণ্ডা না থাকলে, মানুষের আর কোন অসুবিধাই ছিল না। ঠাণ্ডায় হাত-পা অবশ হয়ে যেতো। প্রাণভয়ে মানুষ ঘুমোতে পর্যন্ত পারতো না। এই নিয়ে মানুষ রাত-দিন ওজর-আপত্তি করতে সুরু করে দিলো। সেই ওজর শুনতে শুনতে, আকাশে ছিল আইপু-চাঁদ, মানুষকে আশ্বাস দিলো, এই অশান্তির হাত থেকে সে মানুষকে বাঁচাবে। আইপু তার জন্যে ইলিঙ্গোকে ডেকে পাঠালো, এই ইলিঙ্গোরই আর একটা নাম হচ্ছে সেলাফু। ইলিঙ্গোর ওপর ভার দিলো, পৃথিবীতে গিয়ে মানুষকে আগুন ব্যবহার করতে শেখাতে। সেই কাজের ভার নিয়ে ইলিঙ্গো এলো পৃথিবীতে…দীর্ঘ তার কাহিনী…"

বাতোয়ালা বলতে সুরু করে সেই পুরাণ-কাহিনী—

বাতোয়ালা বলতে আরম্ভ করে সেই পুরাণ-কাহিনী, কি করে ইলিঙ্গো পৃথিবীতে নিয়ে এলো আগুন, মানুষকে শেখালো আগুনের ব্যবহার।

"আইপু মনস্থ করলো, পৃথিবীর মানুষের সেই হিম-যন্ত্রণা দূর করবার জন্যে যত তাড়াতাড়ি সম্ভব ইলিঙ্গোকে সেখানে পাঠাবেন। তার জন্যে তিনি একটা লম্বা দড়ি ইলিঙ্গোর কোমরে বেঁধে পৃথিবীতে নামিয়ে দিলেন। দড়ির সঙ্গে একটা লিংঘা বেঁধে দিলেন; কাজ শেষ হয়ে গেলে যখন ইলিঙ্গো ফিরে আসতে চাইবে, তখন সেই লিংঘায় আওয়াজ করলেই আইপু জানতে পারবে। তখন আবার দড়ি ধরে তাকে ওপরে টেনে নেবে।

"ইলিঙ্গো পৃথিবীতে এসে মানুষকে শেখালো কি

করে আগুন ব্যবহার করতে হয়। মানুষ ক্রমশ জানতে পারলো যে, আগুনের আঁচে শুধু যে হিমই দূর হয় তা নয়, আগুনের আঁচে তাদের হাত-পা সুস্থ সবল হয়, আগুনের আঁচে তারা রান্না তৈরী করতে পারে, ঘরের অন্ধকার দূর করতে পারে।

"এই ভাবে ইলিঙ্গোর কাছ থেকে আগুনের ব্যবহার শিখতে শিখতে, পৃথিবীর মানুষ ইলিঙ্গোর প্রেমে পড়ে গেলো। তারা বুঝলো, তার এতন বন্ধু তাদের আর কেউ নেই। যা-কিছু তারা বুঝতে পারে না, যা-কিছু তাদের কাছে রহস্যময় জটিল বোধ হয়, ইলিঙ্গোকে জিজ্ঞাসা করে। ইলিঙ্গো তার জবাব দেয়।

"একটা জিনিস পৃথিবীর মানুষকে সব চেয়ে ভাবিয়ে তুলেছিল। তারা প্রায়ই দেখতো, তাদের আশে-পাশে যে সব জন্তু ঘুরতো-ফিরতো, হঠাৎ একদিন তারা অবশ হয়ে শুয়ে পড়তো, আর উঠতো না। ক্রমশ তাদের সামনে থেকে তারা একেবারে অদৃশ্য হয়ে যেতো। কোথায় যায় এই সব জন্তু অদৃশ্য হয়ে? কেন যায়? এ প্রশ্নের কোন উত্তরই তারা খুঁজে পায় না। তার জন্যে একটা অনিশ্চিত ভয় তাদের দেহের ভেতর তাদের স্নায়ুর সঙ্গে তাদের পাক-যন্ত্রের সঙ্গে যেন জড়িয়ে যায়। সেই যে জন্তুটা ঘুরছিল ফিরছিল ডাকছিল, সে কেন হঠাৎ এই রকম চুপ হয়ে গেলো? তখন তাদের যতই ডাকো, তারা আর সাড়া দেয় না। তখন তাদের যতই আদর করো, তারা আর নড়ে না, চড়ে না। যতই কেন তাদের খোসামোদ করো, তারা আর কোন উচ্চবাচ্য করে না। পড়ে থাকে অনড় অচল, শব্দহীন, স্থির। মাছিরা এসে তাদের নাকের ফাঁকের ভেতর দিয়ে ঢুকে পড়ে। কোন প্রতিবাদ করে না। তারপর দেখতে দেখতে একদিন গলে পচে যায়। পোকা-মাকড় আর মাছি কিলকিল করে সেই পচা দেহের ওপর। কেন এমন হয়? কোন উত্তর না পেয়ে একটা আতঙ্ক তাদের পেয়ে বসে। তারা সকলে মিলে ইলিঙ্গোকে চেপে ধরে, এ রহস্যের সমাধান তাকে করে দিতেই হবে। সে অনেক বিষয় জানে। নিশ্চয় এ বিষয়ও তার জানা আছে। উত্তর দিয়ে মানুষের এই আতঙ্ক তাকে দূর করতেই হবে। কিন্তু ভীত-সন্ত্রস্ত এই মানুষদের এই প্রশ্নের কি উত্তর দেবে তা ইলিঙ্গো ঠিক করে উঠতে পারে না। বলে, আমার রাণী আইপুকে জিজ্ঞাসা করে এসে তোমাদের বলবো।

"এই স্থির করে ইলিঙ্গো আবার আইপুর কাছে গিয়ে উপস্থিত হয়। বলে, 'একটা ব্যাপার নিয়ে বড়ই মুশকিলে পড়েছি। পৃথিবীর মানুষরা একটা সমস্যা নিয়ে বড়ই বিব্রত হয়ে পড়েছে। তারা মৃত্যুকে ভয় করে। তারা জানতে চায়, পশু-পাখীরা যেমন মৃত্যুর অধীন, মানুষও কি তেমনি মৃত্যুর অধীন?'

"আইপু বলে, 'তুমি ফিরে গিয়ে পৃথিবীর মানুষদের জানাও, এতে ভীত হবার কিছু নেই। আমি আমার দেহ থেকেই তাদের তৈরী করেছি। আমিও মৃত্যুর অধীন। তবে আমি আবার জন্মগ্রহণ করি। প্রত্যেক মৃত্যুর আট রাত্রি পর আমি আবার জন্মগ্রহণ করি। তাই মৃত্যুতে আমি অদৃশ্য হয়ে যাই বটে; তবে আবার নবজন্ম নিয়ে ফিরে আসি। মানুষদের জানিয়ে দিও আমার এই কথা। তারা যেন ভোলে না এই কথা। যাতে তারা আমার এই কথায় বিশ্বাস অর্জন করতে পারে, তার জন্যে আজ থেকে তোমাকে মানুষদের মধ্যে গিয়েই বাস করতে হবে।'

"সেই কথা বলে আইপু আবার সেই লিংঘা-গুচ্ছ দড়ি ঝুলিয়ে দিয়ে ইলিঙ্গোকে পৃথিবীতে নামিয়ে দেয়।

"দু'হাত দিয়ে দড়িটা বেশ শক্ত করে ইলিঙ্গো ধরে থাকে। নামবার সময় নানান্ রকমের চিন্তায় তার মন এমন ভরে থাকে যে, এক সময় তার ধারণা হয় যে সে মাটিতে পৌঁছে গিয়েছে। সেই জন্যে অন্যমনস্ক ভাবে দড়ি ছেড়ে দেয়। তৎক্ষণাৎ সে শূন্য থেকে সজোরে এসে মাটিতে পড়লো এবং সঙ্গে সঙ্গে মারা গেলো। সেই দিন থেকে পৃথিবীতে অন্য সব জীব-জন্তুর মতন মানুষও মরতে লাগলো। সেই দিন থেকে যে মানুষ জন্মায়, সে মানুষই আবার মরে যায়। মৃত্যুর হাত থেকে কারুরই রেহাই নেই।"

বিসিবিংগুই একমনে বাতোয়ালার কথা শোনে। এই গল্প কেন আজ বাতোয়ালা তাকে শোনালো? সে কি এই গল্পের ভেতর দিয়ে আসন্ন মৃত্যুর কথাই ইঙ্গিত করছে? মনে তার ঘোরতর সন্দেহ জেগে ওঠে। হয়ত কয়েক মুহূর্ত পরেই তার জীবন শেষ হয়ে যাবে। হয়ত বাতোয়ালা তার সব আয়োজনই করে রেখেছে।

কিন্তু বিসিবিংগুই-এর মনে আর এক পুরাণ-কাহিনী জেগে ওঠে। আর এক জাতের পুরাণ-কাহিনী। বাতোয়ালাকে প্রতিবাদ করে সে বলে, "তুমি বললে, আইপুর আদেশেই ইলিঙ্গো এসেছিল পৃথিবীর মানুষকে আগুনের ব্যবহার শেখাতে? কিন্তু নিয়োনুবাঙ্গুই নদীর ধারে যে-সব জাতের লোক বাস করে তারা অন্য কথা বলে। তারা বলে, এই তোমার কুকুর, তোমার জুমার পূর্বপুরুষরাই নাকি পৃথিবীতে প্রথম আগুন নিয়ে এসেছিল।

"শোন তাহলে, আমি বলছি সে-কাহিনী। "বহু... বহুদিন আগেকার কথা। পৃথিবীতে প্রথম যে কুকুর জন্মেছিল, সে একদিন খেলা করছিল, পায়ের নখ দিয়ে মাটি খুঁড়ছিল। খেলার ছলে, এই ভাবে সে রীতিমত একটা গর্ত খুঁড়ে ফেলেছিল। হঠাৎ কিছুক্ষণ পরে খুঁড়তে খুঁড়তে সে যন্ত্রণায় চীৎকার করে উঠলো। একটা পা তার জখম হয়ে গেল। সেই পাটা উঁচু করে সে যন্ত্রণায় ডাকাতে লাগলো। সেই অবস্থায় তার মনিবের সামনে গিয়ে সে চীৎকার করতে লাগলো এবং মনিবকে টেনে সেই গর্তের কাছে নিয়ে এলো। গর্তের কাছে এসে মনিব দেখে, গর্তের ভেতরে কি যেন জ্বলছে! হাত দিয়ে দেখতে গিয়ে, তার হাতটাও পুড়ে গেলো। সেই মানুষ সর্বপ্রথম আগুনের সন্ধান পেলো।"

বিসিবিংগুই বলে, "ওদের দেশে নদীতে যে-সব বুড়ো মাঝি চলা-ফেরা করে, তাদের কাছে এই গল্প সে শুনেছে।"

বাতোয়ালা সে-কাহিনীকে স্বীকার করতে পারলো না। বলে, "তুমি নিয়োন্‌বাঙ্গুই নদীর ধারে যে জাতের লোকদের কথা বলছো, তাদের আমি বেশ ভাল করেই চিনি...তারা হলো মিথ্যাবাদী। তাদের পুরাণ হলো মিথ্যার ঝুড়ি। অবিশ্বাস্য।"

সুরু হয়ে যায়, দু'জনার তুমুল তর্ক।

বাতোয়ালা আর বিসিবিংগুই, দু'জনেই অন্তরের আসল কথা চাপা দিয়ে, জাতির পুরাণের গল্প নিয়ে বচসা করতে সুরু করে দেয়। বাতোয়ালা দেখতে চায়, যেহেতু সে সর্দার, সেহেতু জাতির পুরাণ ব্যাখ্যা করবার অধিকার তারই বেশী এবং তার পিতার কাছ থেকে বংশ-পরম্পরায় সে এই-সব জ্ঞান অর্জন করেছে। এই সব জ্ঞান বাইরে থেকে পাবার কোন উপায় নেই। প্রত্যেক বংশের কর্তার কাছে এই জ্ঞান থাকে। তার মৃত্যুর পর তার উত্তরাধিকারী তার জমি-জমার সঙ্গে সঙ্গে এই-সব জ্ঞানেরও উত্তরাধিকার পেয়ে থাকে। সেই জন্যে তাদের মধ্যে বংশ-মর্যাদার এতখানি মূল্য।

বিসিবিংগুই জানে, সে আজ এসে পড়েছে বাতোয়ালার ফাঁদের মধ্যে। তাকে হত্যা করে প্রতিশোধ নেবার যে বাসনা বাতোয়ালার মনে জেগেছে, বাইরে তার কোন লক্ষণ পরিস্ফুট হয়ে না উঠলেও, বিসিবিংগুই জানে, সে-প্রতিশোধের বহ্নি বাতোয়ালার অন্তরে তেমনি জ্বলছে। তাদের মনে একবার যে জিঘাংসা জাগে, রক্ত না দেখার আগে তা আর প্রশমিত হয় না। বাতোয়ালার কাহিনী সে অন্যমনস্ক ভাবে শুনে চলে কিন্তু তার মনের ভেতর একটি কথাই শুধু বড় হয়ে থাকে, আজ রাত্রির শেষে প্রভাত-সূর্যকে কে দেখবে? সে, না বাতোয়ালা?

বিসিবিংগুই-এর কাহিনীর প্রতিবাদ করে বাতোয়ালা বলে, "তুমি যে ইয়াকোমাদের কথা বলছো, তারা একটা নিরেট মূর্খ জাত...তারা এই-সব পুরাণ-কাহিনীর কিছুই জানে না। আমার কাছ থেকে তার সত্য বিবরণ শুনতে পাবে। আমি এইমাত্র যে ইলিঙ্গোর কাহিনী বললাম, জেনে রেখো সেই কাহিনীই হলো সত্য। পৃথিবীতে আজ মানুষ যে আগুন ব্যবহার করছে, তা একমাত্র ইলিঙ্গোর জন্যেই সম্ভব হয়েছে। তা ছাড়া, এ-কথা বোধ হয় তুমি জান না যে, এই যে আমাদের সব গ্রাম, নদ-নদী, পাহাড়-পর্বত সে-সবই সেই ইলিঙ্গোর কীর্তি।"

কিছুক্ষণ চুপ করে থাকার পর বাতোয়ালা বলে ওঠে, "বিসিবিংগুই, যতটুকু তোমার জানা দরকার, তার বেশী জানতে চেষ্টা করো না। আর এ-কথা মনে রেখো, তুমি যতটুকু জান, আমি তার চেয়ে ঢের বেশী জানি... সেই সঙ্গে একথাও তোমাকে জানানো দরকার, যতটুকু জানলে তোমার কোন ক্ষতি হবে না, তুমি তার চেয়ে অনেক বেশী জেনে ফেলেছ...সেটা ভাল নয়।"

বিসিবিংগুই চমকে ওঠে। এ কথাগুলোর মধ্যে সে যেন স্পষ্ট একটা আঘাতের সম্ভাবনার সুর শুনতে পায়। চারদিকে চেয়ে দেখে, সে একা। এ অবস্থায় বাতোয়ালাকে প্রতিবাদ করা তার পক্ষে উচিত হবে না। তাদের জাতের পুরাণ-কাহিনী বাতোয়ালা একাই কি সব জানে? বাতোয়ালার ভুল ধারণা। দম্ভ! বাতোয়ালার চেয়ে ঢের বেশী কাহিনী সে জানে। কিন্তু এখন সে-কথা উত্থাপন করা ঠিক হবে না। হয়ত এই পথ ধরেই বাতোয়ালা তার সঙ্গে ঝগড়া বাধাতে চায়। আজ, এই নির্জন নিশুতি রাতে, সে একলা...কিছুতেই আজ সে বাতোয়ালার সঙ্গে ঝগড়া করবে না...কাল, শিকারের সময়...

হঠাৎ জুমা চীৎকার করে উঠলো...যেন অন্ধকারে কি দেখতে পেয়েছে! ছুটে খানিকটা দূর এগিয়ে যায়, আবার চীৎকার করতে করতে ফিরে আসে। বিসিবিংগুই চেয়ে দেখে, অন্ধকারের ভেতর থেকে একদল লোক আসছে। পথিক...হয়ত পথ ভুলে গিয়েছে...তাদেরই স্বজাত...

হঠাৎ অন্ধকারের গহ্বর থেকে সেই লোকগুলোকে আসতে দেখে, বিসিবিংগুই হাঁফ ছেড়ে বাঁচে। এমন করে মানুষের সঙ্গ সে আর কোন দিন কামনা করে নি।

তাড়াতাড়ি উঠে লোকগুলোকে অভ্যর্থনা করে নিয়ে আসে। নতুন করে একটা আগুনের কুণ্ড জ্বালিয়ে তার চারপাশে গোল হয়ে তারা বসে।

আগুনের আঁচে বিসিবিংগুই লক্ষ্য করে, বাতোয়ালার চোখ দুটো যেন বাঘের চোখের মতন জ্বলছে। জ্বলুক …আজ আর তার ভয় নেই! আজকের রাত সে বেঁচে থাকবে…তারপর কাল দেখা যাবে; পৃথিবীতে কে বেঁচে থাকে, বাতোয়ালা না সে!

বাতোয়ালা আবার গল্প বলতে আরম্ভ করে। আকাশের গায়ে তখন অসংখ্য তারা ফুটে উঠেছে। সেই দিকে চেয়ে বাতোয়ালা বলে, "এই যে আমার মাথার ওপরে রূপোর টাকার মতন অসংখ্য 'আম্‌বি রেপি' জ্বলছে…মনে হচ্ছে যেন অসংখ্য চোখ পিট্‌-পিট্‌ করছে, ওগুলো আসলে কি, তা জানো? ওগুলো আসলে হচ্ছে, আকাশের গায়ে অসংখ্য ছেঁদা, সেই সব ছেঁদা দিয়ে বৃষ্টির দিনে পৃথিবীতে বৃষ্টি পড়ে!"

প্রতিবাদ করতে গিয়ে বিসিবিংগুই আবার থেমে যায়। বাতোয়ালা নিজের জ্ঞান জাহির করবার জন্যে বলতে আরম্ভ করে, "আমাদের পূর্ব-পুরুষরা জানতেন কি করে বৃষ্টিকে ডেকে আনতে পারা যায়। বিশেষ করে চাষ-বাসের মাসে, যে বছরে বৃষ্টি হতো না সে বছরে তাঁরা মন্তর পড়ে আকাশ থেকে বৃষ্টি টেনে আনতেন। মাঠের ওপর একটা মাটির সরায় মুঠো-মুঠো নুন রেখে তারা আম্‌বি রেপিদের মন্তর পড়ে নেমন্তন্ন করতো। সেই মন্তর-পড়া নুনের লোভে দেখতে দেখতে আকাশ থেকে বৃষ্টি ঝরে পড়তো। আজকাল আমরা সে-সব মন্ত্র ভুলে গিয়েছি। এই সব নোংরা শাদা লোকগুলোর সংস্পর্শে এসে আমরা আমাদের পুরানো সব বিদ্যা ভুলে যাচ্ছি। এই বিসিবিংগুই-এর মতন যারা আজকাল-কার ছোকরা, তারা নিজেদের জাতের ধর্ম-কর্ম ভুলে শাদা লোকদের অনুকরণ করতে ছুটছে…সমস্ত জাতটাকে মেরে ফেলছে…"

বিসিবিংগুই হঠাৎ যেন অন্যমনস্ক হয়ে পড়ে। মাটিতে শোয়ান বর্শাটার দিকে একদৃষ্টিতে চেয়ে থাকে। কিন্তু পরক্ষণেই মনে পড়ে, তার চারদিকে লোক। এত লোককে সাক্ষী রেখে, কোন কিছু করা ঠিক নয়। সে নিজেকে আবার সংযত করে নেয়। রাতটা শেষ হোক্!

---

## নবম পরিচ্ছেদ

বনের ভেতর দুধারে ঘন-ঝোপ, তার মধ্যে দিয়ে সরু পথ। ঠাণ্ডা, শিশির-ভেজা। চারদিক থেকে উঠছে একটা ভিজে মিষ্টি গন্ধ…বুনো লতার গন্ধ… পায়ের চাপে নরম কচি ঘাসের গন্ধ। পাতায় পাতায় শিহরণ জাগিয়ে দ্রুত বয়ে চলেছে বাতাস। বাইরে প্রান্তরে বিন্দু-বিন্দু গলে পড়ছে কুয়াশা…টুপ-টাপ। উদয়-সূর্যের দিকে চেয়ে জেগে উঠছে ছোট ছোট গ্রামগুলি, জেগে উঠছে তাদের ঘিরে ঘুমিয়েছিল যে-সব ছোট ছোট পাহাড়। প্রভাত এসেছে।

একটু একটু করে দেখা দেয় ধোঁয়া…আসে-যায় টুকরো টুকরো শব্দ…কে কাকে ডাকছে, বাতাসে আসে তার ছেঁড়া-ছেঁড়া আওয়াজ…সে আওয়াজ বহন করে আনে জেগে-ওঠার সংবাদ…প্রভাত!

বনেতে জেগে উঠেছে হরেক রকমের পশু… ঝোপের আড়ালে আড়ালে ঘুরছে খাদ্যের অন্বেষণে… ভক্ষিত হবার ভয়ে আবার কেউ কেউ ঢুকেছে যে-যার গর্তে…সেখানে অপেক্ষা করে থাকবে রাত্রির অন্ধকারের জন্যে। মানুষের রাত্রি এলে, আসবে তাদের জেগে-ওঠার লগ্ন…তখন তারা আবার বেরুবে খাদ্যের অন্বেষণে। খাদ্য আর খাদক…অরণ্যে আছে শুধু এই একটি সম্পর্ক।

এমন দিনে কালো নিগ্রোর দল যে-যার অস্ত্র হাতে বেরিয়ে পড়ে অরণ্যে শিকারের খোঁজে। অরণ্যের মধ্যে তারা হয়ে যায় অরণ্যের সামিল। তারা জানে, শিকার খোঁজাই হলো শিকারের আনন্দ। যারা বীর, তাদের একমাত্র খেলা। বনের পশু আর গাঁয়ের মানুষের লড়াই…যার শক্তি বেশী সে থাকবে বেঁচে।

বিপদ? প্রচুর আছে বিপদ। বিপদ আছে বলেই শিকারের এত দাম। যুদ্ধ করবার আগে তাই শিখতে হয় শিকার করতে; যুদ্ধের জন্য তৈরী হতে হলে, আগে হতে হবে শিকারী। এই অরণ্যে দুরন্ত বুনো পশুর সঙ্গে সামনা-সামনি লড়াই-এ মানুষ শেখে আত্মরক্ষার হাজার রকম কায়দা, শেখে ধৈর্য, পায় সাহস, আঘাত দেবার আর আঘাত নেবার অভ্যাস।

বনের পথে ভিজে ঘাস মাড়িয়ে চলেছে বিসিবিংগুই আর বাতোয়ালা। শিকারে। তাদের মনের মধ্যে চলেছে তখন আর এক শিকারের তাগাদা। কে আজ কাকে করবে শিকার!

প্রতিহিংসা আগুন, যে-আগুন নেবে না কোন জলে। তাকে নেবাতে হলে, দরকার রক্তের। নইলে

সে-আগুন তোমাকেই দেবে জালিয়ে ছাই করে। মনের ভেতর সেই জলন্ত আগুনের শিখা নিয়ে তারা আজ চলেছে শিকারে।

এক জন চলেছে এগিয়ে, আর এক জন চলেছে তার পেছনে। তার পেছনে চলেছে জুমা।

মাঝে-মাঝে চলতে চলতে তাদের সঙ্গে দেখা হয় অন্য সব শিকারী-দলের। বাতোয়ালাকে দেখে সর্দার বলে তারা অভিবাদন জানায়। অপেক্ষা করে থাকবার সময় নেই। সামনে ঝোপে কোথায় ওঠে একটা ঘস্-ঘস্ শব্দ···কান খাড়া করে তারা সেই দিকে ছোটে। সবাই এগিয়ে চলেছে বনের বুকের দিকে, বন্য-পশুদের আড্ডার দিকে। সেখানে সকলে একত্র হয়ে ব্যবস্থা ঠিক করে নেয়। এক এক দলের ওপর এক এক রকম কাজের ভার পড়ে। কেউ রাখে লক্ষ্য, কেউ মাটিতে খুঁজে বার করে বুনো জন্তুদের পায়ের দাগ, কারুর ওপর ভার পড়ে আগুন জ্বালাবার। খুব অল্প লোকই আসল শিকারে নিযুক্ত হয়···উদ্যত বর্শা-হাতে বুনো বাঘকে তাড়া করে ছোটে।

দিন বেড়ে ওঠে। নানা দিক্ থেকে, নানা পথ বেয়ে তারা এসে জড় হয় নদীর ধারে। নদীর ওপারে আসল জঙ্গল। সেই জঙ্গলে সুরু হবে শিকারের খেলা।

তার আগে, তারা নদীর ধারে সকলে একত্র হয়ে বসে। শিকারের দিন হলো উৎসবের দিন। প্রত্যেকের সঙ্গে কিছু-না-কিছু খাদ্য থাকে। শিকারে ছোটবার আগে, তারা দেহকে সবল করে নেয়। সকলে মিলে গোল হয়ে খেতে বসে। খাবার সময় হয় মজাদার সব গল্প। শিকারের গল্প। পূর্ব-অভিজ্ঞতার গল্প। বুনো-জন্তুদের রীতি-নীতি, অভ্যাসের নানান্ রকম গল্প···

"লোকের ভুল ধারণা যে বামারা-রা সিংহ, দল বেঁধে শিকারের খোঁজে বেরোয়···"

"অবিশ্যি, সিংহ আর সিংহিনী স্বামি-স্ত্রীতে এক সঙ্গেই অনেক সময় শিকারের সন্ধানে বেরোয়। তবে সিংহিনী যখন বাচ্ছা প্রসব করে তখন আর সে শিকারে বেরোতে পারে না···নিজের ঘরে তখন সে বাচ্ছাদের নিয়ে স্তন্যদান করে, স্বামীর ওপর ভার পড়ে সংসারের জন্যে মাংস শিকার করে নিয়ে আসবার।"

"তবে সিংহিনীও ছেলেপুলে নিয়ে খুব বেশী দিন আটক পড়ে থাকে না। যেই দেখলো বাচ্ছারা মজবুত হয়ে উঠেছে, তখনি স্বামি-স্ত্রী বাচ্ছাদের ডেকে নিয়ে সোজা বনের পথ দেখিয়ে দেয়। বাচ্ছারা তখন বাপ-মার কথা ভুলে বনের মধ্যে নিজেদের পথ নিজেরাই করে নিতে বেরিয়ে পড়ে। স্বামি-স্ত্রীতে পাশাপাশি একসঙ্গে আবার তারা তখন শিকার করতে বেরোয়।"

"কারুর কারুর ধারণা যে, শিকারের সময় সিংহ গর্জন করে। ভুল! সম্পূর্ণ ভুল ধারণা! আরে, একটু ভেবে দেখলেই বুঝতে পারবে, তুমি যখন বর্শা-হাতে হরিণের পেছনে ছোট, তখন কি তত শব্দ করো? যত চুপি-চুপি যেতে পার তত ভাল। তবে সিংহ কেন গর্জন করবে? সে কি এমন মূর্খ যে, আগে থাকতে গর্জন করে, সমস্ত পশুদের আগে থাকতে সতর্ক করে দেবে? তা কি কখনো কেউ করে? তবে, হাঁ, সিংহ গর্জন করে, কখন? যখন তার আনন্দ হয়। যখন নিহত পশুর বুক চিরে সমস্ত থাবা রক্তরাঙা করে তোলে, তখন আনন্দে সিংহ গর্জন করে ওঠে!"

শিকার আরম্ভ হবার আগে নদীর ধারে সকলে একত্র জটলা করে বসে। খাওয়া-দাওয়ার সঙ্গে চলে গাল-গল্প। শিকারের গল্প।

ক্রমশ মাথার ওপরে সূর্য ঠিক মাঝ-আকাশে এসে পৌঁছায়। এমন সময় বনের চারদিক থেকে ওঠে গুর্-গুর্ গুম্-গুম্ আওয়াজ। বাজনদাররা সুরু করে তাদের কাজ। বাজনার শব্দে বনের পশুদের বিভ্রান্ত করে তোলা হলো তাদের কাজ।

কিছুক্ষণ পরেই নদীর ওপারে বনের ধার থেকে ওঠে ধোঁয়ার কুণ্ডলী। সারা বনকে বেড়ে তারা শুকনো ঝোপে লাগিয়ে দেয় আগুন।

এমন সময় দূর থেকে ভেসে আসে বাতাসে অসংখ্য কণ্ঠে আওয়াজ, ইয়াহো!

ইয়াহো! শিকার আরম্ভের সংকেত।

সেই শব্দ, সেই বাজনা, আর সেই ধোঁয়ার কুণ্ডলী জানিয়ে দেয়, শিকারের সমস্ত আয়োজন প্রস্তুত।

ইয়াহো! নদী পেরিয়ে বর্শা-হাতে ছুটে চলে আসল শিকারীর দল। রোদে ঝিক্‌মিক্ করে ওঠে কোমরের ছোরা।

ইয়াহো! তৈরী হয়েছে বন···হয়েছে সময়··· এইবার শিকারের পেছনে যে-পারে সে ছুটবে···সমস্ত অরণ্য এখন মুক্ত শিকারীদের জন্যে···যার হাতের বর্শায় আছে জোর···শিকার তার।

দেখতে দেখতে সমস্ত বনকে ঘিরে কুণ্ডলী পাকিয়ে ওঠে ধোঁয়া···ধোঁয়ার রঙ একটু একটু করে হয়ে আসে ফিকে···তারপর লক্-লক্ করে হাজার জিহ্বায় জলে ওঠে দাবানল···সমস্ত বনকে ঘিরে জলে ওঠে অগ্নি-বলয়···যে অগ্নির আতঙ্কে পশুরা বিবর ছেড়ে ছুটতে আরম্ভ করে···দগ্ধ হয়ে যায় সাপেরা···ঝোপের অন্ধকার

থেকে বেরিয়ে পড়ে শাবকদের নিয়ে সিংহিনী···পুড়ে ছাই হয়ে যায় লতা-গুল্ম, তৃণ-কণ্টক।

এই আগুন না হলে হয় না শিকারের উৎসব। শিকারকে উপলক্ষ্য করে অরণ্যকে দগ্ধ করার মধ্যে শুধু যে পশুদের আতঙ্কিত করাই উদ্দেশ্য, তা নয়; এর সঙ্গে সংযুক্ত আদিম অরণ্যবাসীদের জীবন-যাত্রা-চক্র। এই ভাবে অরণ্যকে দগ্ধ করে আগুন মাটিকে করে উর্বর, দগ্ধ লতা-গুল্মের ভস্মে মাটি পায় তার প্রয়োজনীয় আহার্য। শিকারের উৎসবের পরেই আসে জমি-চষার উৎসব। দগ্ধ মাটির ওপর চলে হলকর্ষণ। জন্মায় শস্য। এই ভাবে শিকারের এই বার্ষিক উৎসবের সঙ্গে গাঁথা তাদের জীবন-যাত্রা-চক্র।

তাই আগুন হলো এই অরণ্যচারী মানুষদের বন্ধু। তাদের শিকারের সহায়, সঙ্গী। তাদের অন্নদাতা। অন্ধকার নিষ্প্রদীপ ঘন তামসী রাত্রে তাদের ভয়ত্রাতা। শীতের কুহেলি-আচ্ছন্ন রাত্রে তাদের নগ্ন নিরাবরণ দেহের উত্তাপ-রক্ষক।

---

## দশম পরিচ্ছেদ

দেখতে দেখতে অগ্নি-তাড়িত অরণ্যের চারদিক থেকে জেগে ওঠে আতঙ্কিত আর্তনাদ। বাতাস আর আগুনের শব্দের সঙ্গে মিশে যায় শিকারীর উন্মত্ত উল্লাসিত চীৎকার···তাকে ছাপিয়ে ওঠে মৃত্যু-ভীত পশুর অন্তিম আর্তনাদ। অরণ্যের প্রত্যেক তৃণ যেন শব্দ হয়ে ফেটে পড়ে। প্রলয়ের শব্দ।

আগুন ছুটে চলে···বাতাস তাকে ক্ষেপিয়ে তোলে···বর্শা-হাতে শিকারের পেছনে ছুটে চলে শিকারী···চারদিকে সুরু হয় দিক্‌ভ্রান্ত ভীত পশুদের উল্লম্ফন···চারদিকে ছুটোছুটি···অরণ্যের পশুর সঙ্গে মানুষের আদিম হত্যা-পিপাসার সংগ্রাম···দয়াহীন, মায়াহীন, ক্ষমাহীন মৃত্যুর খেলা। শিকার এবং শিকারী, কেউ জানে না কে কাকে করবে শেষ। একটু অসতর্ক যদি হয়েছে শিকারী অমনি ক্রুদ্ধ সিংহের থাবায় ছিন্ন-ভিন্ন হয়ে যাবে তার উদর···শিকারীর হাতের লক্ষ্যের মধ্যে এলে মুক্তি নেই শিকারের। এক তিল সময় নেই ভাববার, দাঁড়াবার, অন্যমনস্ক হবার। হয় মারতে হবে, নয় মরতে হবে।

সহসা এক প্রান্ত থেকে উঠে বিকট উল্লাস, ইয়া হো···ইয়া···

বর্শার ফলকে লুটিয়ে পড়েছে প্রথম শিকার··· মাটিতে, পড়েছে প্রথম ঝলক রক্ত, ঝোপে রক্ত, পা ভিজে যায় আহত পশুর রক্তে। দীর্ণ পশুর বুক থেকে ফিন্‌কী দিয়ে গায়ে লাগে সোনা গরম রক্ত। ইয়া হো···ইয়া···রক্ত-মাখা মাটিতে শুরু হয় রক্তের নাচ··· শিকার হলো রক্তের নাচের উৎসব। তীব্র সুরার মতন শিরায়-উপশিরায় রক্ত জাগিয়ে তোলে উন্মাদ নেশা···হত্যা হয়ে যায় খেলা, মৃত্যু হয়ে যায় নাচের ছন্দ।

রক্ত আর শব্দের নেশায় হঠাৎ বিসিবিংগুই-এর মধ্যে জাগে, বহু যুগ আগেকার ভুলে-যাওয়া ঘটনার মত, বাতোয়ালার কথা। ইয়াসীগুইন্দজা···সে আর ইয়াসীগুইন্দজা···আর বাতোয়ালা!

হ্যাঁ, বাতোয়ালা! কাল রাত্রিতে সে বেরিয়েছিল শিকারে···বাতোয়ালাকে হত্যা করবার জন্যে। সে জানে, কাল সারা রাত বাতোয়ালাও মনে মনে তাকেই শিকার করে বেড়িয়েছে। কে থাকবে? সে আর ইয়াসীগুইন্দজা? না, বাতোয়ালা আর ইয়াসীগুইন্দজা?

এমন সময় ঠিক তার মাথার ওপর দিয়ে এক লক্ষ মৌমাছির মতন শব্দ করতে করতে ছুটে চলে গেল এক ফালি একটা আলো···ঝক্‌ঝকে একটা বর্শা!

কে ছুঁড়লো এই বর্শা?

নিমেষের মধ্যে বিসিবিংগুই-এর মনে ঝিলিক দিয়ে উঠলো সেই গুপ্তঘাতকের চেহারা···

পেছনে ফিরে চেয়ে দেখতেই চোখে পড়লো, তার দিকে চেয়ে দাঁড়িয়ে আছে বাতোয়ালা।

নিমেষের মধ্যে বিসিবিংগুই হাতে তুলে নিলো বর্শা···কিন্তু ছুঁড়তে যতটুকু সময় লাগে, তার মধ্যে দেখলো একটা হলদে আগুন লাফিয়ে পড়লো বাতোয়ালার ওপর······বাঘ!

বাতোয়ালা তাকে এড়াবার জন্যে তৎক্ষণাৎ মাটিতে সটান হয়ে শুয়ে পড়লো···

হলদে আগুনটা লাফাতে লাফাতে ঘন সবুজ ঝোপে অদৃশ্য হয়ে গেল।

কিন্তু বাতোয়ালা আর উঠলো না। বিসিবিংগুই এগিয়ে গিয়ে দেখে, সেই একটা লাফের মধ্যে বাঘ বাতোয়ালার পেট চিরে দিয়ে চলে গিয়েছে···

বিসিবিংগুই কোন কথা না বলে উলটো পথ ধরে চলে গেল···

---

## একাদশ পরিচ্ছেদ

বাতোয়ালাকে তারা তুলে নিয়ে এসেছে তার ঘরে। তার ঘরের সামনে একটা মস্ত বড় বাদাম

গাছ···সেই গাছের তলায় শুয়ে আছে বাতোয়ালা। শুয়ে আছে আজ সাত দিন। যন্ত্রণায় সেইখানে গড়াগড়ি দেয়, যন্ত্রণায় সেইখানেই অবশ হয়ে পড়ে থাকে। বাঘে যার পেটে নখের স্বাক্ষর দিয়ে গিয়েছে, সে বাঁচে না। বাতোয়ালাও বাঁচবে না। সুতরাং তাকে ঘিরে বসে থেকে সারা বছরের শিকারের কে করবে ক্ষতি? বাতোয়ালার কাছে গাছতলায় চব্বিশ ঘণ্টা আছে একজন মাত্র সঙ্গী···তার সেই হ্যাংলা কুকুর জুমা।

বাতোয়ালা তখনো চেয়ে আছে তার ঘরের দরজার দিকে···সেই ঘরের ভেতর আছে ইয়াসীগুইন্দজা···ভয়ে ইয়াসীগুইন্দজা তার কাছে আসে নি···

---

## দ্বাদশ পরিচ্ছেদ

গভীর রাত্রি···যন্ত্রণায় বাতোয়ালার চোখ বুজে গিয়েছে···সে স্পষ্ট দেখছে, সে চলেছে সেই সবুজ-ঝোপে-ঢাকা পথ দিয়ে না-চাইতে-সব-পাওয়ার দেশে।

এমন সময় কিসের যেন শব্দ হলো···তার শিকারী মন নিমেষে তাকে জাগিয়ে দিলো···শুকনো পাতার ওপর খস্-খস্ শব্দ···ওঠো, জাগো বাতোয়ালা, শিকার এসেছে! বাতোয়ালা চোখ খুলে দেখে, চাঁদের আলোয় ইয়াসীগুইন্দজা বিসিবিংগুই-এর সঙ্গে চলেছে···

বাতোয়ালা গর্জন করে ওঠে··কিন্তু শুধু একটা ঘড়্-ঘড়্ আওয়াজ হয়···হাত ছুঁড়ে কি যেন খোঁজে··· তারপর, বর্শার অভাবে নিজের মুমূর্ষু দেহকে বর্শার মতন করে নিজেই নিক্ষেপ করে।

এতদিন ধরে যে বন্য শক্তিকে সে নিরুদ্ধ নিশ্বাসে সঞ্চয় করে রেখেছিল, দেহ-নিক্ষেপের সঙ্গে সঙ্গে তা নিঃশেষিত হয়ে গেল।

অন্তিম মুহূর্তের অন্ধকারে শুধু কানে আসে শুক্‌নো পাতার ওপর দিয়ে দুটি মানুষের চলে-যাওয়ার শব্দ···

ঘুমাও বাতোয়ালা!

---

# অনুবাদকের কথা

এই গ্রন্থমালার নাম দেওয়া হয়েছে বিশ্ব-সাহিত্য গ্রন্থমালা। প্রত্যেক মাসে বিশ্ব-সাহিত্য থেকে স্বল্পায়তন এক-একখানি শ্রেষ্ঠ সাহিত্য-গ্রন্থ অনূদিত ক'রে প্রকাশ করা হবে। এই পুস্তকখানি সেই পর্যায়ের প্রথম গ্রন্থ। দ্বিতীয় গ্রন্থ বিখ্যাত ফরাসী লেখক রেনে মারাঁ-র জগৎখ্যাত উপাখ্যান 'বাতোয়ালা', তৃতীয় গ্রন্থ টুর্গেনিভের অমর-সৃষ্টি 'স্বপ্ন-কাহিনী', এবং চতুর্থ গ্রন্থ বিখ্যাত ফরাসী জননেতা শহীদ গ্র্যাব্রিয়েল পেরী-র অমর লেখা 'রাত-প্রভাতের গান'···

আমাদের এই অনুবাদ-গ্রন্থমালার পেছনে একটা বিশেষ লক্ষ্য আছে, যাতে এই গ্রন্থ-চয়ন ব্যাপারটা এলোমেলো না হয়। সেই জন্যে আমাদের এই পর্যায়ে প্রত্যেক মাসে যে-সব বই আমরা প্রকাশিত করবো, সেগুলি এলোমেলো ভাবে নির্বাচিত হবে না। একটা সুস্পষ্ট আদর্শের দিকে লক্ষ্য রেখে আমরা এই পর্যায়ের গ্রন্থগুলি নির্বাচিত করেছি এবং আমাদের বিশ্বাস, বৎসরের শেষে আমাদের নির্বাচিত পুস্তকের তালিকা রসিক পাঠকবর্গকে রীতিমত তৃপ্ত করতে পারবে।

আজ বিশ্বের বিপুল-চিন্তাধারা সমস্ত প্রাদেশিক বন্ধন ভেঙ্গে দেশগত সমস্ত স্বাতন্ত্র্যের দুরত্ব উল্লঙ্ঘন ক'রে এক সার্বজনীন নৈকট্যে বিশ্বের সকলের দ্বারপ্রান্ত দিয়ে প্রবাহিত হয়ে চলেছে। রাষ্ট্রনৈতিক জগতে বিশ্ব-সংসারের আদর্শ মূর্তি কবে যে রূপ পরিগ্রহণ করবে, তা কেউ বলতে পারে না, কিন্তু চিন্তার জগতে আজ সমগ্র বিশ্ব এক পরিবারভুক্ত হয়ে গিয়েছে, এ বিষয়ে কোন সন্দেহ নেই এবং এইটেই হলো বর্তমান যুগের সর্বশ্রেষ্ঠ দান। এই দানের সুযোগ যে-ভাষা যত ব্যাপক ভাবে নিতে পারবে, সেই ভাষার সাহিত্য ততই সমৃদ্ধ ও প্রভাবশালী হবে। ভাবের আদান-প্রদানের এই বিরাট বিশ্ব-মেলায় যদি কোন জাতি আজ সরে দাঁড়িয়ে থাকে, তা হলে সেটা হবে তার চরম দুর্ভাগ্যের কথা।

আজ ইংলণ্ডের কবি যে স্বপ্ন দেখেছেন, দূরে ব্রেজিলে বসে দার্শনিক চিন্তার যে জাল বুনছেন, নরওয়ের মধ্যরাত্রির সূর্যের স্তিমিত আলোকে সাহিত্যিক যে কাহিনী রচনা করেছেন, তার প্রত্যেকটির সঙ্গে অচ্ছেদ্য যোগ রয়েছে গঙ্গাতীরবাসী আমার মনের, আমি আজ সকলের চিন্তার সরীক, বিশ্বের ভাব ও ভাবনার সমান অংশীদার। গল্পের নায়কের নাম পাভ্‌লভ্‌ হোক্, কি পিটার হোক্, নায়িকার নাম নাটাশা হোক্ অথবা হেলেন হোক্, ঘটনার স্থল নরওয়ের দূর মেরু-গ্রাম হোক্ অথবা মিসিসিপির অরণ্য হোক্, তার মধ্যে যে-মন বিকশিত হয়ে উঠেছে, সে আমারই মন; তাদের চোখে আনন্দে বা বিষাদে যে অশ্রু-বাষ্প ঘনিয়ে উঠেছে, সে আনন্দ ও বিষাদ আমার অপরিচিত নয়। সব দেশে আমার ঘর আছে, সব দেশে আমার আত্মীয় আছে, বাংলার কবির এই বিশ্ব-অনুভূতি আজ চিন্তার রাজ্যে সত্য হয়ে ফুটে উঠেছে। এই বিশ্ব-মনের সঙ্গে আমার মনকে যোগযুক্ত করা, এই হলো আজকের জাগ্রত যৌবনের সব চেয়ে বড় মানসিক সাধনা। চিন্তার জগতে এই স্বরাজ্য, আজকের প্রত্যেক শিক্ষিত নাগরিকের প্রধান গৌরব অধিকার।

এই আদর্শে অনুপ্রাণিত হয়েই আমরা এই গ্রন্থমালা প্রকাশে উদ্যোগী হয়েছি এবং আমাদের গ্রন্থ নির্বাচনের পেছনে আছে এই আদর্শ।

বিশ্ব-সাহিত্যে যেখানে নতুন চিন্তা-শক্তির উন্মেষ হচ্ছে, যেখানে দুঃসাহসী মানুষ ক্ষুদ্র স্বার্থের পাঁচিল ভেঙ্গে বৃহত্তর অনুভূতির কণ্টক-প্রান্তর দিয়ে চলেছে, যেখানে মানুষের স্বাধীন মন শৃঙ্খল-ভাঙ্গার শক্তির উদ্বোধন করছে, যেখানে নতুন জগতের নতুন বীরেরা শক্তির দণ্ডের বিরুদ্ধে, আত্মস্ফীত লোভের অমানুষিক লালসার বিরুদ্ধে, মৃত চিন্তার কঙ্কালের নিশীথ বিভীষিকার বিরুদ্ধে রুধিরাক্ত কণ্টকপথে অগ্রসর হয়ে চলেছে; যেখানে অনাগত সুন্দর মেদিনীর আবির্ভাব আকাঙ্ক্ষায় তপস্বী মানুষ মহা-সুন্দরের মন্ত্র ধ্যান করছে, —সেখান থেকে আমরা আহরণ ক'রে নিয়ে আসবো, আমাদের ভাষার মধ্যে দিয়ে, সেই নতুন শক্তিকে, সেই নতুন প্রাণকে, সেই নতুন মন্ত্রকে। সেই আদর্শ দিয়েই আমরা এই গ্রন্থমালার পুস্তক নির্বাচন করেছি।

এই উদ্দেশ্য নিয়ে আমরা এই বিশ্ব-সাহিত্য গ্রন্থমালা প্রকাশে উদ্যোগী হয়েছি, আশা করি, সহৃদয় পাঠকবর্গ তাঁদের সহানুভূতির দ্বারা এই উদ্যোগকে সার্থক ক'রে তুলবেন।

নৃপেন্দ্রকৃষ্ণ চট্টোপাধ্যায়

# মুখবন্ধ

১৯৪৭···বসন্তকাল।

তিনটি বৎসর চলিয়া গিয়াছে, পুরা তিনটি বৎসর··· মাত্র কয়েক সপ্তাহ বাদ।

এই তিন বৎসর ফ্রান্সের জীবনের একটি মাত্র প্রতীক ছিল···নীরবতা।

পথে-প্রান্তরে নীরবতা, জনতার মধ্যে নীরবতা··· নীরবতা ফ্রান্সের ঘরে ঘরে।

নীরব ফ্রান্স···কেন না সশস্ত্র জার্মাণ প্রহরী মধ্যদিনে প্রকাশ্য রাজপথ বাহিয়া টহল দিয়া ফিরিতেছে :

নীরব, কেন না পাশের ঘরেই জার্মাণ অফিসার বিজয়ীর অধিকারে বাস করিতেছে :

নীরব, কেন না জার্মাণীর গেষ্টাপো বিভাগের গুপ্তচর হোটেলে মাথার বালিশের তলায় মাইক্রফোন রাখিয়া উদ্‌গ্রীব হইয়া আছে :

নীরব, কেন না ক্ষুধিত শিশুরা ক্ষুধার তাড়নায় উৎক্ষিপ্ত হইয়াও ক্ষুধিত হইয়াছে তাহা জানাইতে পারে না :

নীরব, কেন না প্রতিসন্ধ্যায় আশ্রয়দাতার নিষ্প্রাণ মৃতদেহ পরবর্তী প্রভাতকে জাতীয় শোকদিবসে পরিণত করিয়া চলিয়াছে।

সর্বোপরি বিরাজ করিতেছে, ফ্রান্সের নিহতচিন্তার নীরবতা···ফ্রান্সের সাহিত্যিকদের শৃঙ্খলিত নীরবতা··· নিজেদের অন্তরের কথা জগৎ-সমক্ষে প্রকাশ করিবার অধিকার হইতে বিচ্যুত হইয়া তাহারা চলমান বিশ্বের মুখর জনতার এক পাশে দাঁড়াইয়া আছে, মূক, নীরব।

য়ুরোপের স্বাধীন চিন্তাশক্তিকে অবরুদ্ধ করিয়া জার্মাণী যে বিরাট প্রাচীর গাঁথিয়া তুলিয়াছে, সেই প্রাচীরের অবরুদ্ধ জীবন যে কি, তাহা যে ভোগ না করিয়াছে সে বুঝিতে পারিবে না। শুধু আজ জগৎ এইটুকুই জানুক, সেই নিশ্ছিদ্র অবরোধ প্রাচীরের গায়ে সামান্যতম ফাটল ধরাইবার জন্য মানুষ অবলীলাক্রমে জীবন বিসর্জন দিতেছে···

যখন আমি ফ্রান্সে ছিলাম, তখন যদি শুনিতে পাইতাম যে জার্মাণ অধিকারের কালে ফ্রান্সে এমন কতকগুলি বই লিখিত হইয়াছে, যেগুলি ফ্রান্সে মুদ্রিত হইতে না পারিয়া অন্যত্র মুদ্রিত হইয়াছে, তাহা হইলে বুঝিতে পারিতাম অমূল্য উপহারস্বরূপ কিছু পাইয়াছি, কারাগারের সেই কপাটের গায়ে ভাঙ্গন ধরিয়াছে।

কিন্তু তখন ফ্রান্সের মাটিতে দাঁড়াইয়া এমন ভয়ে আমরা অভিভূত হইয়া গিয়াছিলাম যে, ফ্রান্সের মন যে বাঁচিয়া আছে, তাহা স্বপ্নেও কল্পনা করিতে পারিতাম না। বহু শতাব্দীর ইতিহাসে মর্মান্তিক বেদনায় এই প্রথম অনুভব করিলাম, জগৎ-ব্যাপারে পরস্পর আদান-প্রদানের মহামেলায় এই প্রথম ফ্রান্স কোন স্থান পাইল না।

আমাদের সাহিত্যের কণ্ঠ আজ বন্ধ, কিন্তু বাঁচিয়া সে আছে। জার্মাণী তাহাকে বন্দী করিয়াছে কিন্তু ক্রীতদাস করিতে পারে নাই।

মাত্র দশ-বারো জন লেখক এবং শ'খানেক ভাড়াটে মসীজীবী, যাহাদের আজও পর্যন্ত কেহ জানে না, চেনে না, তাহারাই কলুষ-পঙ্কের কালিতে শত্রুর নির্দেশে সাহিত্য রচনা করিয়া শত্রুসেবা করিতেছে। যদি কেহ কষ্ট করিয়া স্মরণ করিয়া দেখেন, তাহা হইলে দেখিতে পাইবেন, ফ্রান্সে অন্তত একশো জন প্রসিদ্ধ সাহিত্যিক ছিলেন এবং এমন পাঁচশো লেখক ছিলেন, যাঁহারা জনসমাজে ছিলেন রীতিমত পরিচিত। সুতরাং যে কয়েক জন আত্মবিক্রয় করিয়াছে, সংখ্যার অনুপাতে তাহারা তুচ্ছ। আমাদের প্রত্যেকের মধ্যে শতকরা যে দশ ভাগ কাপুরুষতা আছে, আত্মবিক্রীত লেখকগুলি সেই কাপুরুষতারই যোগফল এবং প্রত্যেক মনুষ্য-সমাজে ন্যূনতম এই কাপুরুষতা সংগোপনে থাকিতে বাধ্য।

তিন বৎসর কাল ধরিয়া এই আত্মবিক্রীত লেখক-গোষ্ঠী তাহাদের আয়ত্তে বর্তমান প্রচার-শিল্পের সম্ভাব্য সমস্ত সুযোগ ভোগ করিয়াছে ; তাহারা প্রচুর কলরব সৃষ্টি করিয়া তাহাদের সংখ্যার দৈন্যকে ঢাকিতে চেষ্টা করিয়াছে।

ফ্রান্সের জনসাধারণ সমবেত ভাবে এমন করিয়া তাহাদের নিকট হইতে পিছন ফিরিয়া দাঁড়াইয়াছে যে, এই দলের প্রধান নেতা লা রচেল পর্যন্ত লিখিতে বাধ্য হইয়াছে, ফ্রান্সের সমগ্র প্রতিভা, ফ্রান্সের সুবিপুল কবি-মন আমাদের বিরুদ্ধে।

ইহার অধিক কিছু বলিবার প্রয়োজন নাই। সমগ্র

জাতির পুঞ্জীভূত ঘৃণার চাপে ইহারা একদা স্বভাবতই নিঃশেষে মরিয়া যাইবে এবং যখন মরিয়া যাইবে, তখন তাহা লইয়া আনন্দ-প্রকাশেরও কোন প্রয়োজন হইবে না।

এই তিন বৎসর কাল, অবশ্য ফ্রান্সের একদল শ্রেষ্ঠ লেখক ফ্রান্স হইতে আত্মনির্বাসিত হইয়া ফ্রান্সের চিন্তা-ধারার অক্ষুণ্ণতাকে বজায় রাখিয়াছেন কিন্তু তাঁহাদের লেখার একটি অক্ষরও ফ্রান্স দেখিতে পায় নাই। কিন্তু তবুও এক বিচিত্র উপায়ে তাঁহাদের নাম ও কীর্তি জনতার অন্তরে আসিয়া পৌঁছিয়াছে···তাঁহাদেরই নাম তাহারা বার বার উচ্চারণ করে, যদিও করিতে হয় অস্ফুট কণ্ঠে কানে কানে।

ইহা ছাড়া, আর যাঁহারা আছেন, তাঁহারা যে কি ভাবে এই নিদারুণ দুর্দৈবকে সহ্য করিয়াছেন, তাহা স্মরণ করিতে পর্যন্ত অন্তর শিহরিয়া উঠিতেছে। সে-মহত্ত্বের কথা হয়ত আজও প্রকাশ করিয়া বলা চলে না,—কেন না, সেই মহত্ত্ব-প্রকাশের সুযোগে শত্রুরা তাঁহাদের চিনিয়া লইতে পারিবে।

তাই কাহারও নাম উল্লেখ করিব না; জানি, আমার সেই প্রশংসিত নামের ফলে, শত্রুর কারাগারে আর একজন বন্দীর সংখ্যা বাড়িবে, হয়ত বা আর একটি অকাল মৃত্যু ঘটিবে। তবে আমি জানি, সে-নামের তালিকা রীতিমত দীর্ঘ।

এই দলের মধ্যে এক শ্রেণীর সাহিত্যিক ছিলেন, যাঁহারা শপথ করিয়া ব্রত গ্রহণ করিয়াছিলেন, যত দিন ফ্রান্স শত্রুর কবলে থাকিবে, তত দিন তাঁহারা একটিও অক্ষর লিখিবেন না। বর্তমান গল্পের প্রৌঢ় ব্যক্তির মত তাঁহারা শত্রুর বেয়নেটের সামনেও প্রস্তর-নীরব হইয়া ছিলেন। কোন ভাবে কোন কিছুর সহিতই তাঁহারা আপোষ-মীমাংসা করেন নাই; তাঁহাদের অধিকাংশেরই একমাত্র জীবিকার উপায় ছিল লেখনী। সুতরাং সেই লেখনী একেবারে অচল হইয়া যাওয়ার ফলে নিদারুণ দারিদ্র্যও তাঁহাদের গ্রাস করিয়া ফেলে। হয়ত তাঁহাদের জীবনের সর্ব-শেষ আনন্দ, একমাত্র আনন্দ, তাঁহাদের শেষ সৃষ্টিকে মুদ্রিত দেখিয়া যাওয়া, হয়ত তাহাও তাঁহাদের ভাগ্যে জুটিবে না।

অন্ধকার ছায়ালোকে বসিয়া তাঁহারা লিখিয়া চলিয়াছেন···লিখিয়া চলিয়াছেন নিজেদের অন্তরের বেদনাকে প্রকাশ করিবার জন্য···লিখিয়া চলিয়াছেন ভবিষ্যৎ ফ্রান্সের জন্য। অন্তরের অন্তরতম স্থলে যে-সত্যকে উপলব্ধি করিয়াছেন, উহাকেই অনুসরণ করিয়া লিখিয়া চলিয়াছেন। এবং একদিন এই নীরব ছায়ালোক হইতে যখন তাঁহাদের বাণী আলোকে জাগিয়া উঠিবে, তখন পৃথিবী রুদ্ধকণ্ঠ সত্যের পরিচয় অবশ্যই পাইবে।

ইহা ছাড়া এক শ্রেণীর সাহিত্যিক আছেন, যাঁহারা এই স্তিমিতকণ্ঠ নীরবতার মধ্যে থাকিয়াই শত্রুর উপস্থিতিকে অগ্রাহ্য করিয়া তাঁহাদের অন্তরের প্রতিবাদের বাণী লিখিয়া চলিয়াছেন, এই অত্যাচারের বিরুদ্ধে, এই স্বাধীনতা অপহরণের বিরুদ্ধে, নির্দোষ জনতার হত্যার বিরুদ্ধে, কাপুরুষতা আর দেশদ্রোহিতার বিরুদ্ধে তাঁহারা সমানে লেখনী চালনা করিয়া চলিয়াছেন। দিনের পর দিন তাঁহারা বেদনার পাথরে ঘসিয়া ঘসিয়া বাণীকে দুধারি তলোয়ারের মতন তীক্ষ্ণ করিয়াছেন; শোক-গাথার ছন্দের আড়ালে সংগোপনে জাতিকে সশস্ত্র প্রতিরোধে প্রেরণা জোগাইয়াছেন; বাণীর মধুভাণ্ডের ভিতর বিষ-ছুরিকা লুকাইয়া পরিবেশন করিয়াছেন; যে-কথা বলিতে গিয়া বলিতে পারেন নাই, তাহাকে এমন কৌশলে উহ্য রাখিয়া গিয়াছেন যে, সেই অনুচ্চারিত-বাণীই উচ্চারিত বাণীর ফাঁকে ফাঁকে স্ফুটতর হইয়া উঠিয়াছে।

একান্ত সন্তর্পণে এবং সুকৌশলে এই কার্য্য সম্পাদন করিতে হইয়াছে। এবং প্রয়োজনের অনুরূপ কৌশলও তাঁহারা উদ্ভাবন করিয়াছেন। যে-সাহিত্য আজ এক সহস্র বৎসর ধরিয়া ইতিহাসের পতন-অভ্যুদয়-বন্ধুর পথে সব সময়ে সমানে তাল রাখিয়া চলিয়াছে, আজ তাহার সুমহান্ ঐতিহ্যের ধারা তাঁহারা এই ভাবে সগৌরবে বজায় রাখিয়াছেন।

জার্মাণরা কড়া সেন্সারের জাল চারিদিকে বিস্তার করিয়া রাখিয়াছে কিন্তু অধিকাংশ ক্ষেত্রেই সেই জালের ভিতর তাঁহাদের প্রতিভা ছিদ্রপথ অন্বেষণ করিয়া লইয়াছে। এক অপরূপ সমালোচনার ছদ্মবেশে তাহারা জার্মাণদের বিরুদ্ধে তাঁহাদের প্রতিবাদকে তুলিয়া ধরিয়াছেন; তরুণ লেখকেরা লিরিক কবিতার অনুরাগ-প্রবণতাকে আশ্রয় করিয়া অন্তরের বিদ্রোহী সুরকে রূপ দিয়াছেন।

এই যুদ্ধের সঙ্গে সঙ্গে ফ্রান্সে কবিতার যে নব-জন্ম হয়, তাহার মূল উৎস উপরি-উক্ত সূত্রের মধ্যে নিহিত। শিল্পীর হাতে ফরাসী ভাষা যে-যাদুর সৃষ্টি করিতে পারে, ভাষায় তরল সংযোগের মধ্য দিয়া ভাষার ঊর্ধ্বে তখন যে অর্থ বিকশিত হইয়া উঠে, ফরাসী ভাষা যাহার মাতৃভাষা নয়, সে তাহা কখনই ধরিতে পারে না। ফরাসী ভাষার এই অপরূপ

ঐশ্বর্য বিদেশীর আয়ত্তের বাহিরে। তাই জার্মান তাহার সমস্ত অস্ত্র লইয়া এই ভাষার ঐশ্বর্যকে বন্দী করিতে পারে নাই। ফরাসী কবিতার সুনিপুণ আবেদনকে ব্যর্থ করিতে পারে, জার্মাণীর অস্ত্রশালায় এমন কোনও অস্ত্র নির্মিত হয় নাই।

এই সাহিত্যিক গোষ্ঠীর মধ্যে সর্বশেষ আর একদল ছিল, যাঁহাদের কীর্তি সকলের চেয়ে বেশী উল্লেখযোগ্য, তাঁহারা সংগোপনে মাটির তলায় থাকিয়া দিনের পর দিন এই সংগ্রামে ইন্ধন জোগাইয়াছেন। স্বদেশের মাটি আঁকড়াইয়া ধরিয়া ফ্রান্সের যে-সব বীর-সন্তান গেরিলা-যুদ্ধ চালাইয়া গিয়াছেন, কারখানায় কারখানায় যে-সব শ্রমিক নীরব সাবোতাজের দ্বারা পদে পদে শত্রুকে ব্যাহত করিতে চেষ্টা করিয়াছেন, যে-সব নেতা সর্বশেষ প্রতিরোধের জন্য জনতাকে সশস্ত্র অভ্যুত্থানের উদ্দেশে প্রস্তুত করিতেছিলেন, স্বাধীনতা-সংগ্রামের সেই সব বীর সৈনিকদের সঙ্গে সমানে পা ফেলিয়া চলিয়াছিলেন, ফ্রান্সের এই সাহিত্যিক দল, সাংবাদিক, কবি আর দার্শনিকের দল।

আমি দেখিয়াছি, উপদ্রুত বন্য শিকারের মতন এই লেখকেরা অবিরত আক্রমণের হাত হইতে আত্মরক্ষার জন্য ছুটিয়া বেড়াইয়াছেন, এক সংগোপন আড্ডা হইতে রাতারাতি আর এক সংগোপন আড্ডায় নিজেদের লুকাইয়া বেড়াইতে হইয়াছে; কখনও পাণ্ডুলিপি ভাঙ্গা জানালার শার্টলের ভেতরে, কখনও বা স্ত্রীলোকের গহনার বাক্সের ভিতর, কখনও বা গির্জার অভ্যন্তরে ফাঁপা মূর্তির ভিতর লুকাইয়া বেড়াইতে হইয়াছে; কত পাণ্ডুলিপি হয়ত গ্রামে অরণ্যে গাছের তলায় চিরকালের মতন মাটির সহিত মাটি হইয়া মিশিয়া যাইবে, কেহ আর তাহাদের খুঁজিয়া বাহির করিতে পারিবে না। অন্ধকার মাটির তলায় সুড়ঙ্গে, অন্ধকার গর্ভগৃহে দেখিয়াছি, সংবাদপত্র ছাপা হইতেছে…এই সব সংবাদপত্রের মধ্যে এমন কতকগুলি ছিল, যেগুলি পুরোপুরি সাহিত্য বিষয়ক।

মাটির তলার এই ছাপাখানা হইতে যে-সব সাহিত্য প্রকাশিত হইয়াছে, তাহার মধ্যে আমি নিঃসংশয়ে বলিতে পারি, বর্তমান গ্রন্থখানির তুলনা হয় না। ফরাসী সাহিত্যের যে গৌরবের কথা আমি বলিতে চাহিতেছি, তাহার এত-বড় প্রমাণ আর দুইটি নাই।

যে পাঠক এই কাহিনী পড়িতে আরম্ভ করিবেন, তাঁহার নিকট আমার নিবেদন, তিনি যেন ইহার ইতিহাস এবং সে-ইতিহাসের মর্ম কি, তাহা অগ্রে সম্পূর্ণভাবে উপলব্ধি করেন। এই গ্রন্থখানি যে মূল ফরাসী ভাষায় নীরবতার কাহিনী পর্যায়ের প্রথম গ্রন্থরূপে প্রকাশিত হয়, ইহা কোন আকস্মিক ব্যাপার নয়। ফ্রান্সের এক গুপ্ত প্রকাশক এই বইখানি *Le Silence de la Mar* নামে প্রকাশিত করেন।

এই বড় ছোট-গল্পের লেখক 'ভেরকর্‌স্' ছদ্মনামের আড়ালে নিজের আসল পরিচয় সংগোপন করিতে বাধ্য হইয়াছেন। হয়ত তিনি কোন সুবিখ্যাত ঔপন্যাসিক। সুবিখ্যাত হন বা না হন, এ-কথা সুনিশ্চিত, যিনি এই কাহিনীর লেখক তিনি অসাধারণ প্রতিভাশালী সাহিত্যিক।

এই গ্রন্থ পড়িবার আগে পাঠককে স্মরণ রাখিতে হইবে যে, এই কাহিনী লিখিবার জন্য গ্রন্থকারকে মূল্যস্বরূপ নিজের জীবনের সুখ-সম্ভোগ বিসর্জন দিয়া ভূগর্ভের অন্ধকার কারাগারকে স্বেচ্ছায় বরণ করিয়া লইতে হইয়াছিল; যে ভদ্রলোক এই গ্রন্থ ছাপিবার জন্য প্রেস এবং কাগজ সংগ্রহ করিয়াছিলেন, যখন কাগজ জার্মাণ-অনুগৃহীত দালাল প্রকাশকেরাও পাইতেছিল না, তাঁহারেও তাহার মূল্যস্বরূপ নিজের জীবনের সুখ-সাধকে বিসর্জন দিতে হয়; যে-সব কম্পোজিটার এই পাণ্ডুলিপি মুদ্রিত করিবার জন্য অন্ধকারে টাইপ সাজাইয়াছেন, যে-সব নারী দফ্‌তরীর কাজ করিয়াছেন, তাঁহাদের প্রত্যেককেই মাটির তলায় অন্ধকার গর্তে আবদ্ধ জীবন যাপন করিতে হয়, তাঁহাদের মাথার উপর দিয়া জার্মাণ প্রহরীর ভারী জুতার শব্দ অষ্টপ্রহর তাঁহাদের সচকিত করিয়া রাখিয়াছিল।

এই বিচিত্র আবেষ্টনীর মধ্যে, পরম বিস্ময় ও আনন্দের কথা, এই যে গ্রন্থ মুদ্রিত হইল, তাহা জগতের সবকালের অনুপম সাহিত্য-সৃষ্টির অন্যতম।

শত প্রহরি-বেষ্টিত কারাগারের ছিদ্রপথ দিয়া, কুড়ি রকমের বিভিন্ন পুলিশের জাগ্রত হিংসা এড়াইয়া, সীমান্তে সীমান্তে অতন্দ্র সশস্ত্র প্রহরীদের বেড়া ডিঙ্গাইয়া, জার্মাণ অত্যাচারের এই জীবন্ত প্রমাণ আজ জগৎ-সমক্ষে উপস্থিত হইয়াছে।

এই গ্রন্থ প্রমাণ করিয়া দিয়াছে, ফ্রান্স মরে নাই …ফ্রান্সের মানসিক ঐশ্বর্যের ভাণ্ডার আজও শূন্য হয় নাই…যে-জাতির মধ্যে এখনও মানুষ অন্তরের ধর্মের মর্যাদা রক্ষা করিবার জন্য অকাতরে রক্তদান করিতে পারে, সে-জাতির যেন কেউ নিন্দা না করেন…

ফ্রান্স কোন দিন নিজেকে শত্রুর হাতে সমর্পণ করে নাই…যাহা সে হারাইযাছিল বলিয়া আশঙ্কা হইয়াছিল, তাহাকে সে পুনরায় অধিকার করিয়া লইতে চলিয়াছে…ফ্রান্স তাহার সুবিশাল মহত্ত্বে আবার জাগিয়া উঠিতেছে।

মনে পড়ে, কয়েক দিন আগেই ফ্রান্সের লোকেরা নিজের হাতে বসন্তের নবোদ্গত শস্যের উপর দিয়া লোহার পেষণ-দণ্ড চালাইয়াছিল…

যাঁহারা মাটির কাজ জানেন না, তাঁহারা হয়ত' মনে করিতে পারেন যে, এই ভাবে নূতন শস্য বিনষ্ট হইয়া যাওয়ায় ফ্রান্সের ভবিষ্যতের অন্নভাণ্ডার শূন্য হইয়া গেল…

কিন্তু গ্রামের চাষীরা জানে, এই ভাবে নিষ্পেষণের ফলে নবাঙ্কুরের মূল আরো গভীর ভাবে মাটির বুক আঁকড়াইয়া ধরে, আবার নূতন শস্য যখন দেখা দেয়, মাটির গভীরতম বুক হইতে তাহারা তখন বিপুলতর তেজ সংগ্রহ করিয়াই জন্মায়…

ফ্রান্সের উপর দিয়া চলিয়া গিয়াছে জার্মাণীর লৌহ-দেহ ট্যাঙ্কের নিষ্পেষণ…

নূতন শস্য নবীনতর তেজ লইয়া মাটির বাধা ভেদ করিয়া শীঘ্রই আসিবে…

# কথা কও

## প্রথম পরিচ্ছেদ

তার আসবার আগে রীতিমত ঘটা ক'রে একটা সামরিক আয়োজনের মহড়া হযে গেল। প্রথমে দু'জন পদাতিক সৈনিক এলো, দু'জনেই দেখতে মন্দ নয়। এক জন খুব পাতলা গড়নের, আর এক জনের দেহ রীতিমত চৌকষ, হাত দুটো শাবল-চালানো হাতের মতন মজবুত। বাড়ীব ভেতব না ঢুকে বাইরে থেকেই আমার বাড়ীটা তারা চোখ বুলিযে দেখে গেল। তার কিছুক্ষণ পরে এক জন এন্‌-সি-ও অফিসর এলেন, পাতলা সৈনিকটি তাঁকে নিযে বাড়ীব ভেতর ঢুকে পড়লো। তাদেব ধারণা, তাবা ফবাসী ভাষাতেই আমার সঙ্গে আলাপ করেছিলো, কিন্তু আমি তার এক-বর্ণও বুঝতে পারিনি। যাই হোক্‌, বাড়ীর ভেতর খালি ঘরগুলো দেখিযে দিলাম এবং তারা সন্তুষ্ট হলো বলেই বিশ্বাস হলো।

পবের দিন সকাল বেলা এক বৃহৎ আকার ছাই-রঙা সামবিক টুরিং মোটর গাড়ী সোজা আমাব বাগানের ভেতর এসে ঢুকে পড়লো। গাড়ীর চালক আর এক-মাথা-চুল পাতলা ধরণের হাসি-হাসি মুখ এক জন সৈনিক দুটো প্যাকিং কেস্‌ আব ছাই-রঙা কাপড়ে-মোড়া একটা মস্ত-বড় পুঁটলী গাড়ীর ভেতর থেকে বাব করলো। মালগুলো কাঁধে তুলে নিয়ে ওপবের যেটা সব চেযে বড ঘব, সেই ঘরে রাখলো। মোটর গাড়ীটা দেখলাম ফিরে গেল কিন্তু ঘণ্টা কতক পরেই ঘোড়ার খুরের আওয়াজ কানে এলো। দেখি, সামনেই তিন জন অশ্বারোহী। এক জন ঘোড়া থেকে নেমে আমার সেই পুরানো পাথরওয়ালা বাড়ীটা ঘুরে-ফিরে দেখে এলো, তারপর তারা তিন জনেই ঘোড়া-সমেত বার-বাড়ীর ভেতর ঢুকে পড়লো। এই বার-বাড়ীতেই আমার নিজস্ব কারখানা-ঘর ছিল। দুটো পাথরের মাঝখানে একটা হুক দিয়ে ছুতোবেব কাজ করবার জন্যে একটা বেঞ্চী তৈরী করেছিলাম; পরে দেখতে পাই, তারা হুকটা খুলে নিয়ে দেয়ালে গর্ত ক'রে ঢুকিয়ে ঘোড়া বাঁধার কাজে লাগিয়েছিল।

দু'দিন আব বিশেষ কিছু ঘটল না। আমি জন প্রাণীব মুখ দেখতে পেতাম না। ভোব না হতেই অশ্বারোহীরা ঘোড়া নিয়ে বেরিযে পড়তো; তারপর সন্ধ্যাবেলা কখন ফিরে এসে শুয়ে পড়তো···একরাশ খড় দিয়ে ঘবের মধ্যেই বিছানা করে নিয়েছিল।

তারপর তৃতীয দিনের সকাল বেলা, সেই বড় টুরিং গাড়ীটা ফিরে এলো। একটা মস্ত-বড় ফিল্ড্‌ ট্রাঙ্ক, যা বড বড় অফিসররা ব্যবহার করে, সোজা কাঁধের ওপর তুলে নিয়ে ড্রাইভার ওপরের ঘরে রেখে এলো। তারপর নিজের কিট্‌ ব্যাগটি নিয়ে তার পাশের ঘরে রাখলো। সিঁড়ি দিযে নীচে নেমে এসে চমৎকাব ফবাসী ভাষায় আমাব ভাগ্নীব কাছে খানকতক বিছানাব চাদর চেয়ে নিলো।

আমাদেব বন্ধ ঘরের দরজায় করাঘাতের আওয়াজ হ'তে আমাব ভাগ্নী দরজা খুলে দেখতে গেলো। প্রতিদিন সন্ধ্যাবেলায সে যেমন আমাব জন্যে কফি তৈরী ক'রে নিয়ে আসে, সেদিনও সবে সে কফি নিয়ে এসে রেখেছে, আমি ঘরের ভেতর দিকের এক কোণে, অপেক্ষাকৃত অন্ধকারেব মধ্যে গা-ঢাকা দিয়ে বসে আছি। ঘরের এই দরজাটা খুললেই সোজা সামনে বাগান দেখা যায়। বাগানেব চারদিকে লাল টালির একটা ছোট্ট রাস্তা তৈরী করেছিলাম, বর্ষার দিনে বিশেষ কাজে লাগতো। মনে হলো, সেই টালির রাস্তায় মানুষের পায়ের আর লোহাওযালা জুতার আওয়াজ হচ্ছে। ভাগ্নী আমাব দিকে চেয়ে তার কফির কাপটা নামিযে রাখলো। আমার কাপটা হাতেই ছিল।

তখন রাত্রি হ'য়ে এসেছে, তবে শীত তেমন নেই। সে-বছর সারা নভেম্বর মাসটাতেই তেমন যেন শীত পড়েনি। অন্ধকারে আমি যেখানে বসেছিলাম, সেখান থেকে ঘাড় তুলে দেখতে পেলাম, খোলা দরজার সামনে এক বিরাট দেহ, মাথায় ফ্ল্যাট টুপি, চাদরের মতন ক'রে কাঁধের ওপর একটা ম্যাকিন্‌টস্‌ ঝুলছে।

আমার ভাগ্নী দরজা খুলে দিয়ে নীরবে দাঁড়িয়ে

ছিল। দরজাটা টেনে দেয়ালের সঙ্গে লাগিয়ে দেয়ালের গায়ে ঠেসান দিয়ে সে সামনে শূন্যদৃষ্টিতে চেয়ে রইলো। আমার দিক থেকে আমি একটু একটু ক'রে চুমুক দিয়ে কফি খেয়েই চলেছিলাম।

উন্মুক্ত দরজার সামনে দাঁড়িয়ে জার্মাণ অফিসরটি বলে উঠলো, যদি কিছু মনে না করেন!

তারপর ঈষৎ ঘাড় নীচু ক'রে অভিবাদন জানিয়ে স্থির হয়ে দাঁড়িয়েই রইলো, মনে হলো যেন ঘরের সেই নীরবতার গভীরতাকে মনে মনে মেপে দেখছে। তারপর সোজা ঘরের ভেতর এগিয়ে এলো।

কাঁধ থেকে ম্যাকিন্‌টস্‌টা নাগিয়ে হাতের ওপর রেখে সামরিক ভঙ্গীতে স্যালিউট্ করলো, তারপর মাথা থেকে টুপিটা খুলে আমার ভাগ্নীর দিকে ফিরে চাইলো; শান্ত ভাবে মৃদু হেসে ঈষৎ মাথা নত ক'রে অভিবাদন জানালো। নিজেই বলে উঠলো, আমার নাম ওয়ার্ণার ফন্ এব্রেনাক্।

হঠাৎ এক ঝলকে আমার মনের মধ্যে জেগে উঠলো, নামটা তো পুরোদস্তুর জার্মাণ নয়, হয়ত কোন প্রোটেষ্টাণ্ট জার্মাণীতে এসে বসবাস করেছিল, তারই বংশধর।

সমস্ত ঘর নীরব।

সে আবার বলে উঠলো, সত্যি, আমি একান্ত দুঃখিত।

শেষ কথাটা সে ইচ্ছা করেই যেন একটু টেনে বললো···তার কথার রেশ ঘরের জমাট নীরবতার মধ্যে ডুবে গেল।

ইতিমধ্যে ভাগ্নী দরজা বন্ধ ক'রে দিয়েছিল কিন্তু দেয়ালে হেলান দিয়ে সে তেমনি তার সামনে শূন্য-দৃষ্টিতে চেয়েছিল। আমিও চেয়ার থেকে উঠে দাঁড়াইনি। ধীরে শূন্য কফির পাত্রটি সামনে হার্মো-নিয়মের ওপরে রেখে দিলাম, তারপর দুটো হাত একত্র ক'রে···অপেক্ষা ক'রে রইলাম···নীরবে।

জার্মাণ অফিসরটিই আবার কথা বললো, অবশ্য থাকবার ব্যবস্থা একটা করতেই হতো—তবে এখানে হয়তো না এসেও পারতাম···কিন্তু আমি আপনাদের আশ্বাস দিতে পারি, যাতে আপনারা উত্যক্ত না হন সে দিকে আমার আরদালী বিশেষ দৃষ্টি রাখবে।

ঘরে ঠিক মাঝখানটায় সে দাঁড়িয়ে ছিল···বিরাট একটা প্রাণী···হাত তুললে মনে হয় কড়িকাঠে গিয়ে ঠেকবে। মাথাটা সামনের দিকে একটু ঝুঁকে ছিল, যেন ঘাড় থেকে ওপরের দিকে না উঠে সোজা বুকের ওপর টাঙানো ছিলো। স্কন্ধদেশ সুগোল নয়, তবে বাইরে থেকে ধরা পড়ে না। অপরিসর কাঁধ আর কোমর সহজেই নজরে পড়ে, তবে মুখের-গড়ন রীতিমত সুন্দর। খাঁটি পুরুষ মানুষের মুখ··দুই গণ্ডে দুটি বৃহৎ গর্ত। আমি যেখানে বসেছিলাম সেখান থেকে তার চোখ নজরে পড়ছিল না···কপালের ছায়ায় যেন ঢাকা পড়েছিল। তবে মনে হলো, চোখের রং হাল্কাই হবে। মাথায় মোটামুটি বেশ ভাল চুলই ছিল, সোজা পেছন ক'রে আঁচড়ানো···ওপরের মোমবাতির আলোয় সিল্কের মতন ঝিকমিক করছিল।

ঘরের অবিচ্ছেদ নীরবতা ক্রমশ গাঢ় থেকে গাঢ়তর হ'য়ে উঠতে লাগলো···শীত-প্রভাতের কুয়াশার মতন। নিশ্চল···ঘন। আমার ভাগ্নী যেমন দাঁড়িয়ে ছিল, ঠিক তেমনি দাঁড়িয়ে রইল। তার সেই প্রস্তর-স্থিরতা, আর আমার নীরবতা মাঝখানের বাতাসকে যেন অচল ক'রে দিলো। মর্মাহত হয়ে অফিসরটিও চুপ ক'রে দাঁড়িয়ে রইলো···ক্রমশ একটা ক্ষীণ হাসির রেখা তার ঠোঁটের কোণে দেখা দিলো। সে-হাসির মধ্যে ব্যঙ্গের রেশ পর্যন্ত ছিল না। হাত দিয়ে অস্পষ্ট কি-একটা ইঙ্গিত ক'রে উঠলো, তার মানে আমি বুঝতে পারলাম না। ঘাড় ফিরিয়ে সোজা আমার ভাগ্নীর দিকে চেয়ে রইলো; সে তখনও তেমনি পাথরের মতন দাড়িয়ে ছিল। সেই অবকাশে আমি তার মুখের রেখা ভাল ক'রে লক্ষ্য করবার সুযোগ পেলাম। অর্ধ-উন্মুক্ত দুই ঠোঁটের মাঝখান দিয়ে একটা সোনালী দাঁতের আভা দেখা যাচ্ছিল। অবশেষে অফিসরটি চোখ ঘুরিয়ে নিয়ে ঘরের ভেতর আগুনের দিকে ফিরে চেয়ে বলে উঠলো, যাঁরা নিজের দেশকে ভালবাসেন, সত্যি আমি তাঁদের অন্তর থেকে গভীর শ্রদ্ধা করি।

তারপর হঠাৎ মাথাটা ঝাঁকানি দিয়ে তুলে জানালার ওপরের দিকে দৃষ্টি রেখে বলে উঠলো, আমি এতক্ষণ আমার নিজের ঘরে চলে যেতাম কিন্তু কোন্ দিকে সিঁড়ি তা আমি এখনো জানি না।

তৎক্ষণাৎ আমার ভাগ্নী, ঘরের যে দরজাটা খুললে পেছন দিক্‌কার সিঁড়িটা সামনে পড়ে, সেই দরজা খুলে অফিসরের দিকে একবারও ফিরে না চেয়ে, সিঁড়ি দিয়ে ওপরে উঠতে লাগলো, যেন সে একা। অফিসরটি নীরবে অনুসরণ ক'রে সিঁড় দিয়ে উঠতে লাগলো··· তখন আমি দেখতে পেলাম, লোকটির একটা পা ভাঙা। পায়ের শব্দে বুঝতে পারলাম, তারা সিঁড়ির ওপরে গিয়ে উঠেছে। জার্মাণ অফিসরটির একটা পায়ের আওয়াজ যেমন ভারী, আর একটা পায়ের আওয়াজ তেমনি পাতলা। একটা দরজা খুললো, আবার বন্ধ হয়ে গেল।

ভাগ্নী নেমে এলো। কাপটা তুলে নিয়ে সে নীরবে কফি খেতে লাগলো। আমি আমার পাইপটা ধরালাম। কয়েক মিনিট কেউই মুখ দিয়ে কোন কথা উচ্চারণ করলাম না। অবশেষে আমিই বল্লাম, ভগবানকে অশেষ ধন্যবাদ, লোকটা দেখছি অন্তত ভদ্র।

ভাগ্নী নীরবে শুধু ঘাড় দুটো নাচালো একবার। কোলের ওপর আমার পশমি জ্যাকেটটা তুলে নিয়ে নীরবে সে বিপ্‌কাজের বাকিটুকু শেষ করতে মনঃসংযোগ করলো।

পরের দিন সকাল বেলা যখন আমরা রান্নাঘরে বসে প্রাতরাশ গ্রহণ করছি, মনে হলো যেন অফিসরটি নীচে নেমে আসছে। রান্নাঘরে আসতে হলে ওপর থেকে আর একটা যে সিঁড়ি আছে তার খবর অফিসরটি জেনেছে কি না বলতে পারি না, হয়ত বা হঠাৎ সেই সিঁড়ি দিয়ে রান্নাঘরের সামনে এসে পড়েছিল···হয়ত বা আমাদের কথাবার্তা শুনতে পেয়েও থাকবে। দরজার সামনে দাঁড়িয়ে বলে উঠলো, কাল রাত্তিরে বেশ ভাল ঘুম হয়েছিল···আশা করি আপনাদেরও কোন ব্যাঘাত হয় নি।

তারপর হেসে ঘরের ভেতরে চারদিকে একবার চেয়ে দেখলো। সারা শীতটা হয়ত সেই ঘরের ভেতর কাটিয়ে দিতে হবে, সেই জন্য কতরগুলো দরকারি আসবাবপত্র, খানকতক বাসন আর পুরানো থালা সেই ঘরের ভেতর এনে রেখেছিলাম। লোকটা চোখ বুলিয়ে সেগুলা দেখলো। দেখলাম তার চোখের রং, কাল রাতে যা মনে করেছিলাম তা নয়, সোনালী আর লালে মেশানো রঙীন দৃষ্টি। কিছুক্ষণ চুপটি ক'রে দাঁড়িয়ে থেকে যখন কোন সাড়াই পেলো না, তখন ঘরটা পার হয়ে সামনের দরজা খুলে বাগানের দিকে এগিয়ে চললো। কয়েক পা এগিয়ে গিয়ে সে আবার ফিরে দাঁড়ালো, আমার সেই পুরানো বাড়ীর লম্বা নীচু ঘরগুলো নিরীক্ষণ ক'রে দেখতে লাগলো। পুরানো লালচে টালির ওপর লতার ঘন আবরণ উঠেছে। ঠোঁটের ক্ষীণ হাসিটা ক্রমশ যেন একটু আরো বিস্তৃত হলো, আপনার মনেই আমাদের লক্ষ্য ক'রে বলে উঠলো, আপনাদের বুড়ো মেয়র আমাকে বলেছিলেন, ঐ স্যাতুতে* থাকতে! সঙ্গে সঙ্গে পেছন দিকে হাত তুলে গাছের ফাঁক দিয়ে অদূরে পাহাড়ের ওপর যে বৃহদাকার স্যাতুটা দেখা যাচ্ছিল, তার দিকে আঙুল বাড়িয়ে দেখালো।

—আমার লোকেরা অবশ্য ভুল ক'রে আমাকে এখানে নিয়ে এসেছে; তাদের এই ভুলের জন্যে কিন্তু তাদের আমি ধন্যবাদই জানাচ্ছি। আপনার এই বাড়ী ঐ স্যাতুর চেয়ে ঢের বেশী সুন্দর।

তারপর সামরিক ভঙ্গীতে অভিবাদন জানিয়ে দরজা ভেজিয়ে দিয়ে অদৃশ্য হয়ে গেল।

ঠিক আগের দিন যে সময়ে এসেছিল, আজও সন্ধ্যায় ঠিক সেই সময়ে ফিরে এলো। তখন আমরা ঘরে বসে কফি খাচ্ছিলাম। দরজায় গত দিনের মতন করাঘাত করলো, কিন্তু আজকে দরজা খুলে দেওয়ার অপেক্ষা না করেই নিজে দরজা খুলে ঘরে ঢুকে পড়লো এবং ঘরে ঢুকেই বলে উঠলো, হয়ত আপনাদের বিরক্ত করলাম, কিন্তু আপনারা যদি ইচ্ছা করেন, তাহলে আমি রান্নাঘর দিয়েই যাতায়াত করতে পারি, আপনাদের এ-দিকটা আপনারা তালা দিয়ে বন্ধ ক'রে রাখতে পারেন।

ঘরের ভেতর দিয়ে যাবার সময় একটু দাঁড়িয়ে ঘরের ভেতরটা একবার ভাল ক'রে দেখে নিলো। তারপর ঈষৎ মাথা নত ক'রে অভিবাদন জানালো, প্রার্থনা করি, আপনাদের রাত্রি শুভ হোক।

সঙ্গে সঙ্গে ঘর থেকে বেরিয়ে গেল।

আমরা অবশ্য দরজাতে তালা লাগাইনি। কেন যে লাগাইনি, তার কোন বিশেষ উদ্দেশ্য আমাদের মনে ছিল না। আমার ভাগ্নী আর আমি, দু'জনে পরামর্শ ক'রে ঠিক ক'রে নিয়েছিলাম যে আমাদের জীবন-যাত্রার কোন পরিবর্তনই আমরা করবো না, বিন্দুমাত্র না; আমরা এমন একটা ভাব দেখালাম যেন সেই জার্মাণ অফিসরটির কোন অস্তিত্বই আমাদের কাছে নেই, বড় জোর মনে ক'রে নিয়েছিলাম যে, কোন অশরীরী প্রেতমূর্তি হয়ত আমাদের সঙ্গে বাস করছে, এই পর্যন্ত। হয়ত এই ব্যবস্থার পেছনে এই মনোভাবও সংগোপনে ছিল, নিজে যে-বেদনা সহ্য করতে পারি না, সে-বেদনা কাউকে দিতেও চাই না, হোক সে শত্রু।

বহুদিন ধরে, প্রায় এক মাসেরও ওপর, এই একই ব্যাপার প্রতিদিন সন্ধ্যায় ঘটতে লাগলো। অফিসরটি এসে প্রথমে করাঘাত করে, তারপর ঘরে ঢুকে, ঘরের ভেতর দিকে চলে যায়। আবহাওয়া সম্বন্ধে কিংবা সেদিনকার টেম্পারেচার অথবা ঐ জাতীয় কোন অপ্রাসঙ্গিক তুচ্ছ ব্যাপার সম্বন্ধে দু'-একটা কথা বলে। এই সব উক্তির মধ্যে একটা ব্যাপার কিন্তু প্রত্যেক দিনই সমান ভাবে থাকতো, কোন উত্তরের প্রয়োজন

* এক ধরণের বড় বাড়ীকে 'স্যাতু' বলে—অনুবাদক

বক্তা দাবী করতো না! প্রতিদিনই ছোট্ট দরজাটার সামনে কয়েক মুহূর্তের জন্যে চুপটি ক'রে দাঁড়িয়ে একবার চারদিকে চোখ বুলিয়ে দেখে নিতো…একটা ক্ষীণ হাসির ম্লান আভায় বোঝা যেত যেন এই ভাবে নিরীক্ষণ ক'রে দেখতে তার ভাল লাগছে—প্রতিদিন সেই একই ভাবে চেয়ে দেখা, একই ক্ষীণ হাসির রেখা। ঘর থেকে চলে যাবার আগে আমার ভাগ্নীর নত মুখের স্থির গম্ভীর নির্বাক্ রেখার দিকে একবার সে চোখ তুলে চাইতো এবং যে ভাবে তার মুখের ওপর থেকে অবশেষে সে চোখ ঘুরিয়ে নিতো তা থেকে বুঝতে পারতাম, ফরাসী তরুণীর সেই মুখের নীরব রেখার মধ্যে কোথায় যেন তার অন্তরের একটা সম্মতি ছিল। তারপর একটু মাথা নত ক'রে অভিবাদন জানিয়ে চলে যেতো, প্রার্থনা করি, আপনাদের রাত্রি শুভ হোক্!

প্রতিদিন সন্ধ্যায় এই একই ব্যাপার ঘটতো একই ভাবে।

হঠাৎ একদিন সন্ধ্যাবেলা সব যেন নিমেষে বদলে গেল। বাইরে বৃষ্টির সঙ্গে গুঁড়ো-গুঁড়ো বরফ পড়ছিল…নিদারুণ ঠাণ্ডা…হাড়ে গিয়ে বিঁধছিল। ঘরের ভিতর আগুনখানায় মোটা মোটা কাঠ দিয়ে আগুনের আঁচ বাড়িয়ে তুলছিলাম, এই রকম শীতের রাত্রির জন্যেই এই সব মোটা কাঠ মজুত ক'রে রেখেছিলাম। নিজের অজ্ঞাতে মনে মনে ভাবছিলাম, জার্মাণ অফিসরটি এই সময় শীতে বাইরে কি করছে, হয়ত যখন আসবে তখন সর্বাঙ্গে পাউডারের মতন গুঁড়ো-গুঁড়ো বরফ জমে থাকবে। কিন্তু যে-সময় রোজ আসে, সে-সময় সে এলো না। এলো অনেক পরে। এতক্ষণ ধরে যে মনে মনে তার কথাই ভেবেছি, সে-কথা মনে করতেই নিজের ওপর বিরক্ত হ'য়ে উঠলাম। ভাগ্নী নীরবে বুনে চলেছিল…যেন তার সমস্ত মন সেই বোনার উপরেই।

অবশেষে পায়ের শব্দ কানে এলো…কিন্তু বাইরে থেকে নয়, বাড়ীর ভেতর থেকে। পায়ের অসমান শব্দে বুঝতে পারলাম, জার্মাণ অফিসারটি আজ অন্য দরজা দিয়ে ভেতরে ঢুকেছে এবং এখন তার ঘর থেকে অন্য কোথাও যাচ্ছে। হয়ত ভিজে ইউনিফর্ম নিয়ে আমাদের সামনে এসে সে দাঁড়াতে চায়নি, তাতে তার সামরিক মর্যাদা ক্ষুণ্ণ হবে। হয়ত এই আশঙ্কাই তার কাছে বড় হয়েছিল। তাই সে বেশ-পরিবর্তন ক'রে আসছিল।

সেই পায়ের শব্দ, একটা ভারী আর একটা হাল্কা, সিঁড়ি দিয়ে নীচে নেমে আসছে। তারপর সেই করাঘাত। দরজা খুলে তেমনি এসে দাঁড়ালো। পরনে আজ ছাইরঙা ফ্লানালের ট্রাউজার আর ইস্পাত-নীল টুইডের কোট। কোটের তলায় একটা গোলাপী রঙের পশমী পুলওভার, সুগঠিত দেহের পেশীর সঙ্গে যেন এঁটে রয়েছে।

—মাফ করবেন, বড্ড ঠাণ্ডা লেগেছে। ফেরবার সময় একেবারে ভিজে নেয়ে গিয়েছিলাম। আমার ঘরটা বড্ড ঠাণ্ডা, তাই কিছুক্ষণের জন্যে আপনাদের ঘরে আগুন পোয়াতে আসতে হলো।—এই ব'লে সে আগুনখানার কাছে কায়ক্লেশে নিজেকে দুমড়ে নিয়ে বসে পড়লো…দু'হাত বার ক'রে আগুনের আঁচের সামনে ঘোরাতে-ফেরাতে লাগলো।

তেমনি পা দুমড়ে হাঁটুর ওপর হাত রেখে, আগুনের দিকে পিঠ ক'রে ঘুরে বসলো। আগুনের আঁচে তৃপ্ত হয়ে বলে উঠলো, আঃ, চমৎকার!

তারপর আপনার মনেই বলে চললো, এ তো তেমন কিছু শীত নয়…ফ্রান্সে তেমন শীত আর কই পড়ে! আমার যেখানে দেশ, সেখানে কি ভীষণ ঠাণ্ডা…অত্যন্ত বেশী। গাছ বলতে শুধু ফার্ গাছ আর নিরেট-ঘন বন…তার ওপর লেসের মত কে যেন বরফ বুনে রেখেছে। তাই তুলনার কথা মনে হলে মনে হয়, আমাদের দেশটা যেন একটা বিরাট ষাঁড়ের মতন…অত্যন্ত পুরু তার গায়ের চামড়া…তার যতখানি শক্তি আছে, সবটুকুই তার দরকার শুধু নিজেকে বাঁচিয়ে রাখবার জন্যে। এখানে তোমাদের দেশে…ফ্রান্সে—তার দরকার হয় না…এখানে মানুষের মন পায় প্রচুর অবকাশ…তাই ফ্রান্স হলো সুকুমার কবিতার দেশ।

তার কণ্ঠস্বরের মধ্যে কোন ব্যঙ্গের আমেজ ছিল না। বর্ণহীন…ঝংকারহীন। শুধু বিদঘুটে কড়া ব্যঞ্জনবর্ণের জায়গায় একটু যা জোর পড়তো, তা ছাড়া মোটামুটি শুনতে কতকটা যেন একঘেয়ে ঘুমপাড়ানী সুরের মতন।

উঠে দাঁড়িয়ে আগুনখানার মাথার ওপর হাতটা রাখলো। এত লম্বা যে সোজা দাঁড়াতে গিয়ে তাকে বাধ্য হ'য়ে একটুখানি কুঁজো হতে হলো। অনেকক্ষণ ধরে নিশ্চল চুপটি করে দাঁড়িয়ে রইলো। যন্ত্রের মতন একভাবে ভাগ্নী বুনে চলেছিলো, একবারও মাথা তুলে দেখেনি। ইজি-চেয়ারের ওপর অনায়াসে অর্ধশায়িত অবস্থায় আমি নীরবে ধূমপান ক'রে চলেছিলাম। সেই অতল নীরবতার গুরুভারকে সরাতে পারে, এমন কিছুই আমার কল্পনায় ছিল না! ভেবেছিলাম, লোকটি যথারীতি শুভরাত্রি জানিয়ে এখনি চলে যাবে। কিন্তু

সেই মথিত একটানা ঘুমপাড়ানী সুর আবার জেগে উঠলো। তাতে যে ঘরের নীরবতা ভেঙ্গে গেলো, তা বলা চলে না, বরঞ্চ মনে হলো, তার আওয়াজটা সেই নীরবতার ভেতর থেকেই যেন বেরিয়ে আসছে।

যেখানে দাঁড়িয়েছিল, সেখান থেকে না নড়ে সে বলে উঠলো, ফ্রান্সকে আমি চিরকাল ভালবেসে আসছি···চিরকাল। গত মহাযুদ্ধের সময় আমি শিশু ছিলাম···তখন মনে কি হতো তাতে কিছু যায়-আসে না। কিন্তু তারপর থেকে আমি বরাবরই ফ্রান্সকে ভালবেসেছি···অবশ্য দূর থেকে···মনে হয়েছে, সে যেন আমার রূপকথার রাজকুমারী···

হঠাৎ সে থেমে গেল। তারপর গম্ভীর ভাবে বললো, অবশ্য তার মূল কারণ হলো, আমার বাবা।

ঘুরে দাঁড়িয়ে জামার বুক-পকেটে হাত রেখে চিমনীর গায়ের ওপর হেলান দিয়ে দাঁড়ালো। সামনেই অবশ্য একটা ইজিচেয়ার খালি পড়ে ছিল, কিন্তু তার ওপর বসবার কোন চেষ্টাই সে করলো না। শেষ দিন পর্যন্ত সে একবারও একটু ক্ষণের জন্যও বসেনি···আমরা কোন দিন নিছক লৌকিকতার খাতিরেও তাকে সামান্য কিছু দিতে চেষ্টা করিনি, সেও কোন দিন তা গ্রহণ করবার জন্যে বিন্দুমাত্র আকুলতা দেখায়নি।

শেষ কথাটার পুনরুক্তি ক'রে বলে উঠলো, হাঁ, আমার বাবাই হলো তার মূল কারণ। তিনি উদগ্র স্বদেশভক্ত ছিলেন। জার্মাণীর পরাজয়ে তাঁর বুকে নিদারুণ আঘাত লাগে। কিন্তু তবুও তিনি ফ্রান্সকে ভালবাসতেন। ব্রিঁয়াকে তিনি পছন্দ করতেন, ভাইমার রিপাবলিক আর ব্রিঁয়ার ওপর তাঁর আস্থা ছিল···অগাধ ছিল তাঁর উৎসাহ। বলতেন, ব্রিঁয়া একদিন স্বামি-স্ত্রীর মতন আমাদের এই দুটো জাতকে মিলিয়ে দেবে! তিনি ভেবেছিলেন, য়ুরোপের কালরাত্রি শেষ হয়ে এসেছে···তার আকাশে এইবার উঠবে প্রভাতের নতুন সূর্য···

কথা বলবার সময় সে আমার ভাগ্নীর দিকে এক-দৃষ্টিতে চেয়েছিল। অবশ্য পুরুষ যে-দৃষ্টি দিয়ে নারীর দিকে চায় সে-দৃষ্টি নয়···মানুষ পাথরের মূর্তিকে যে-দৃষ্টি দিয়ে দেখে, তার চোখে ছিল সেই দৃষ্টি। আর আমার ভাগ্নী, যদিও সামনে জীবন্ত সে বসেছিল, কিন্তু তার মধ্যে জীবনের কোন লক্ষণই ছিল না···পাথরের মূর্তি।

—কিন্তু ব্রিঁয়া হেরে গেল। বাবা বুঝলেন, ফ্রান্সকে এখনো নাকে দড়ি দিয়ে টেনে নিয়ে চলেছে ফ্রান্সের ওপর-থাকের বুর্জোয়া দল, আমাদের উনড়েকের মতন লোক, আর আপনাদের হৃদয়হীন হেনরী বোরদো আর আপনাদের বুড়ো মার্শাল···। আমাকে একদিন বাবা বলেছিলেন, কোন দিন ফ্রান্সে যাবে না, যদি কোন দিন যাও তো মাথায় লোহার শিরস্ত্রাণ পরে আর পায়ের ফিলড-বুট দিয়ে যাবে। সে-সময় তিনি মৃত্যু-শয্যায় মুমূর্ষু ছিলেন, তাই তাঁর কাছে আমাকে সে-শপথ গ্রহণ করতে হয়। তাই এই যুদ্ধ বাধবার আগে পর্যন্ত আমি ফ্রান্স ছাড়া সমস্ত য়ুরোপকেই জানতাম।

কয়েক মুহূর্ত নীরব থাকার পর হেসে বলে উঠলো, আমি এক জন সঙ্গীত-শিল্পী!

আগুনখানা থেকে একটা কাঠ ঠিকরে পড়ে গেল··· সঙ্গে সঙ্গে খানিকটা আগুনের কণা বাইরে ছড়িয়ে পড়লো। জার্মাণ অফিসরটি লোহার চিমটে দিয়ে আগুনের ফুলকীগুলোকে তুলে ফেলে দিল। তারপর বলতে সুরু করলো, আমি অবশ্য নিজে গান গাই না, আমি গান রচনা করি। সেই হলো আমার আসল জীবন, আমার সমগ্র জীবন···তাই যোদ্ধার পোষাকে নিজেকে যখন দেখি তখন নিজেরই হাসি পায়। তবে, যুদ্ধ বেধেছে বলে আমার কোন ক্ষোভ নেই। আমার বিশ্বাস, এর ভেতর থেকেই একটা মহৎ কিছু সৃষ্টি হবে।

নিজেকে সোজা ক'রে নিয়ে পকেট থেকে হাত বার ক'রে ওপর দিকে অর্ধ-উত্তোলিত ক'রে ধরলো।

—ক্ষমা করবেন···হয়ত এমন কিছু বলে ফেলেছি যাতে আপনারা ক্ষুণ্ণ হতে পারেন। তবে জানবেন, যে-কথা আমি সত্যি বলে অন্তরে মানি, সেই কথাই প্রকাশ করে বলেছি এবং সত্যিকারের শুভকামনা নিয়েই বলেছি। কারণ বিশ্বাস করুন, ফ্রান্সকে আমি ভালবাসি···ফ্রান্সের কল্যাণ-বোধ থেকেই যা-কিছু বলেছি। আমার বিশ্বাস, এই যুদ্ধের ভেতর থেকে ফ্রান্সের কল্যাণ, জার্মাণীর কল্যাণ আসবে। আমার বাবা যে-বিশ্বাস নিয়ে এই পৃথিবী থেকে চলে গিয়েছেন, সে-বিশ্বাস আমি আজও হারাইনি, য়ুরোপের আকাশে একদিন জেগে উঠবেই প্রভাতের সূর্য।

কয়েক পা এগিয়ে এসে ঈষৎ মাথা নত ক'রে সে অভিবাদন জানালো। প্রতিদিন সন্ধ্যায় বিদায়ের কালে যে-কথা সে বলতো আজও তাই বললো, প্রার্থনা করি, আপনাদের রাত্রি শুভ হোক্!

তারপর ঘর থেকে চলে গেল।

নীরবে পাইপের তামাক শেষ ক'রে বলে উঠলাম, হয়ত এই ভাবে একটা জবাবও না দিয়ে লোকটার প্রতি খুব রূঢ় ব্যবহারই করা হচ্ছে।

ভাগ্নী নীরবে শুধু একবার ঘাড় তুলে চাইলো।

চোখের ভ্রূ বিস্তার ক'রে বড় ক'রে চাইতে দেখলাম, তার চোখে আক্রোশের আগুন যেন জ্বলছে। সে অগ্নি-দৃষ্টিতে আমি নিজে লজ্জিত হয়ে পড়লাম।

সেই দিন থেকে তার আসার ধারা বদলে গেল। সেদিন থেকে তাকে ক্বচিৎ আর সামরিক পোষাকে দেখতে পেতাম। বাইরে থেকে এসে আগে বেশ পরিবর্তন করতো, তারপর দরজায় এসে টোকা দিত। তার এই বেশ-পরিবর্তনের মানে কি? সে যে আমাদের শত্রুপক্ষের লোক, সে-কথাটা সে আমাদের সামনে বড় ক'রে ধরতে চায় না? যোদ্ধা ছাড়াও সে যে মানুষ সেই দিকেই আমাদের দৃষ্টি আকর্ষণ করতে চায়। হয়ত এ দুটো কারণই একসঙ্গে হতে পারে। দরজায় টোকা মারার পরই সে ঘরে ঢুকে পড়তো, উত্তরের অপেক্ষায় দাঁড়িয়ে থেকে কোন লাভ নেই, কেন না, কোন উত্তরই যে আসবে না, সে-কথা সে বুঝে নিয়েছিল। অবশ্য সে একান্ত সহজ ও স্বাভাবিক ভাবেই জিনিসটাকে নিয়েছিল। ঘরের ভেতর আসবার জন্যে একটা অজুহাতও সে তৈরী ক'রে নিয়েছিল, আগুনের আঁচ পোয়াবার দরকার···সে অজুহাতের স্বপক্ষে বা বিপক্ষে ঘরের ভেতর কারুর কিছু বলবারও ছিল না।

অবশ্য প্রতিদিনই সন্ধ্যায় যে সে আসতো তা নয়; তবে যে দিন সে আসতো, এমন কোন দিন হয়নি, যে দিন সে আমাদের সঙ্গে দু'-একটা কথা না বলে বিদায় নিয়েছে। ঘরের ভেতর ঢুকে সোজা আগুনখানার উপর সে ঝুঁকে দাঁড়াতো। হাতে কিম্বা পায়ে বা গায়ের অন্য কোন অংশে আগুন পোয়াতে পোয়াতে সে আপনার মনে সেই একঘেয়ে সুরে কথা বলতে সুরু ক'রে দিত—একাই বলে চলতো, তার নিজের দেশ, ফ্রান্স, সঙ্গীত, যে বিষয়গুলো তার মনকে সব সময় আচ্ছন্ন ক'রে ছিল সেই সব বিষয় নিয়েই কথা বলে যেতো। আমাদের সাড়া পাবার আশায় একবারের জন্যেও সে কোন চেষ্টা করতো না কিম্বা তার কথায় আমরা ঘাড় নাড়লাম কি না, সেটুকুর জন্যেও কোন আগ্রহ দেখাতো না। কোন দিনই সে বেশীক্ষণ ধরে কথা বলতো না—অন্তত প্রথম দিন যতটুকু কথা বলেছিল, তার বেশী আর কোন দিনই বলেনি। দু'-একটা কথা বলেই সে চুপ করে যেতো, তারপর হয়ত আবার দু'-একটা কথা বলতো··· প্রার্থনার মাঝখানে ক্ষণিক নীরবতা যেমন প্রার্থনাকে জোড়া দেয় তেমনি ধারা তার কথার মাঝখানে এই নীরবতার টুকরোগুলো তার বক্তব্যকে জোড়া দিতো। কখনও হয়ত আগুন-খানার সামনে স্থির নিস্পন্দ দাঁড়িয়ে থাকতো, কখনো কখনো বা কথা বলতে বলতে ঘরের ভেতরকার কোন একটা জিনিসের সামনে গিয়ে দাঁড়িয়ে দেখতো—কিম্বা দেয়ালের গায়ে কোন ছবির দিকে চেয়ে থাকতো। তারপর হঠাৎ কথা বলা বন্ধ হয়ে যেতো; মাথাটা ঈষৎ নত ক'রে শুভরাত্রি জানিয়ে ঘর থেকে চলে যেতো।

প্রথম প্রথম যখন আসতো, তখন আমার দিকে চেয়ে একদিন সে বলেছিল, আমার ঘরে যে-আগুন জ্বলে আর এই ঘরে যে-আগুন জ্বলছে, তার মধ্যে তফাৎ কি কিছু আছে? সেই কাঠ, সেই আগুনের আঁচ, সেই একই আগুন-খানা। কিন্তু তফাৎ বোধ হয় আলোটা। আলো যে জিনিসের ওপর পড়ে, ঘরের ভেতর লোকজনের ওপর হোক, কিম্বা ঘরের আসবাব-পত্র, ঘরের দেয়াল বা শেল্‌ফের বইয়ের ওপরই হোক তাতেই তার তফাৎ বোঝা যায়···

কিছুক্ষণ মনে মনে কি চিন্তা ক'রে সে হঠাৎ বলে উঠলো, এ-ঘরটা আমার এত ভাল লাগে কেন? ঘরটা যে দেখতে খুব সুন্দর, তা নয়···এই দেখুন, মাফ করবেন কি বলে ফেললাম! বলেই সে হেসে উঠলো!

—মানে, আমি যে কথা বলতে চাইছি, আপনাদের এই ঘর, এটি তো কোন মিউজিয়ামের ঘর নয়···মানে, এই ধরুন, আপনাদের আসবাব-পত্রগুলো—এগুলো এমন কিছু নয় যা দেখলেই লোকে বলে উঠবে বাঃ, কি সুন্দর! অথচ এই ঘর, এর একটা আলাদা সত্তা আছে···একটা আত্মা আছে···যেমন থাকে প্রত্যেক ঘরের, বাইরের চেহারা ছাড়া আর একটা সত্তা,··· আত্মা···

বলতে বলতে বই-এর শেল্‌ফের সামনে এসে সে দাঁড়িয়েছিল। শেল্‌ফের বই-এর মলাটের ওপর অতি সন্তর্পণে আঙুল বোলাতে বোলাতে এক একজন গ্রন্থকারের নাম উচ্চারণ ক'রে চলে,

···ব্যালজাক, ব্যারে, বদলেয়ার, বোমার্সেই, বোয়লু, বুর্ফো···সাতুব্রিয়াঁ, কর্ণেই, ডেকার্তে, ফেঁলোঁ, ফ্লবেয়ার···লা ফোনতেইন্, ফ্রাঁস, গ্যতেয়র, হুগো··· অপরূপ নামাবলী···প্রত্যেকটি নামই অমর···আর এ তো শুধু 'এইচ' পর্যন্ত এসেছি···এখনো বহু অক্ষর বাকি··· মলেয়ার···র‍্যাবালে, রেসিন্, পাস্কেল, ষ্টেনধাল, ভল্‌তেয়ার, মনটেইন্ আরো কত যে রয়েছে···

বই-এর শেল্‌ফের সামনে দিয়ে ধীর পদক্ষেপে যেতে যেতে মাঝে মাঝে উচ্ছ্বসিত হয়ে ওঠে···হয়ত নতুন কোন নাম দেখে সে উচ্ছ্বাস জাগে।

আপনার মনে বলে, কিন্তু ইংরাজদের কথা বলতে গেলে একটা নামই সঙ্গে সঙ্গে জেগে ওঠে, শেক্স্পীয়ার। ইতালীয়ানদের তেমনি দান্তে, স্পেনের, সারভেনৃতিস্! আর আমাদের গ্যোয়টে! সেই একটি নামের পর আবার যদি কোন নাম উচ্চারণ ক'রতে হয়, তাহলে একটু থেমে ভেবে-চিন্তেই করতে হবে। কিন্তু ফ্রান্সের কথা যদি কেউ জিজ্ঞাসা করে? তা হ'লে শুধু কি একটা নামই ঠোঁটের ডগায় আসে? কার নাম আসবে? মলেয়ার? রেসিন? হুগো? ভলতেয়ার? র‍্যাবেলা? যেন সবাই একসঙ্গে থিয়েটারে ঢোকবার দরজায় হুড়োহুড়ি ক'রে দাঁড়িয়ে আছে, কা'কে আগে ঢুকতে দেবেন আপনি?

বই-এর শেল্ফের দিক থেকে মুখ ঘুরিয়ে নিয়ে আকুল আগ্রহে বলে ওঠে, কিন্তু সঙ্গীতের ব্যাপার যেখানে, সেখানে কিন্তু আমার দেশ! তখন আমাদের পালা, কোন্ নাম ছেড়ে কোন্ নাম করবো? বাক্, হাণ্ডেল, বিটোফেন, হ্বাগ্নার, মোজার্ট···কার নাম আগে উচ্চারণ করবেন?

কয়েক মুহূর্ত থেমে ঘাড় নেড়ে ধীরে স্থিরকণ্ঠে বলে, তবু আমরা···ফরাসী আর জার্মাণরা, পরস্পর পরস্পরকে হত্যা করবার জন্যে যুদ্ধে যেতে উঠেছি!

কথা বলতে বলতে ইতিমধ্যে সে আবার আগুন-খানার কাছে ফিরে এসেছে···ভাগ্নীর অবনত মুখ-রেখার দিকে স্মিতহাস্যে চেয়ে থাকে।

—কিন্তু এই হলো শেষবার! আর আমরা এই ভাবে এই দু'র্জাত যুদ্ধে পরস্পরকে খুন করতে ছুটবো না। আমরা দেবো ফ্রান্সের আর জার্মাণীর বিবাহ!

তার চোখের ভ্রূ বিস্তৃত হয়ে উঠলো, দুই গালের দুই গর্ত যেন হঠাৎ বুঁজে দুটো রেখায় পরিণত হলো··· ঠোঁটের ভেতর থেকে সাদা দাঁতগুলো ঝক্ঝক্ ক'রে উঠলো।

নিজের কথায় নিজেই ঘাড় নেড়ে যেন সম্মতি জানিয়ে সে আনন্দিত কণ্ঠে বলে উঠলো, হাঁ, হাঁ, আমি যা বলছি, তাই সত্য হবে! যখন ফ্রান্সের ভেতর বিজয়ী বেশে আমরা প্রবেশ করলাম, তখন সেখানকার লোকেরা দেখলাম আমাদের ভাল ভাবেই গ্রহণ করলো। বড় আনন্দ হলো। কিন্তু কয়েক দিন যেতে-না-যেতেই বুঝলাম, সে দিন যা দেখেছিলাম, তা ভুল। লোকে ভয়ে কাপুরুষতায় আমাদের সেই ভাবে গ্রহণ করেছিল।

বলতে বলতে তার কণ্ঠস্বর সুগম্ভীর হয়ে উঠলো।

—সেই সব কাপুরুষদের দেখে মন ঘৃণায় ভরে উঠলো···ফ্রান্সের ভবিষ্যৎ ভেবে আতঙ্কিত হয়ে উঠলাম। ভাবলাম, সত্যিই কি ফ্রান্স আজ এই রকম কাপুরুষ হয়ে গিয়েছে? না, না, তা হতে পারে না। তারপর থেকে আমি আরো ঘনিষ্ঠ ভাবে ফ্রান্সকে দেখবার সুযোগ পেয়েছি, দেখেছি তার দুর্দান্ত অন্তরের কঠোরতাকে···দেখে তৃপ্ত হয়েছি!—

হঠাৎ সে আমার দিকে চোখ তুলে চেয়ে দেখলো। আমি দৃষ্টি সরিয়ে নিলাম। আমার মুখ থেকে দৃষ্টি সরিয়ে নিয়ে সে ঘরের আসবাব-পত্রের দিকে চোখ ঘুরিয়ে ঘুরিয়ে চাইতে চাইতে অবশেষে আমার ভাগ্নীর সুকঠোর উদাসীন প্রস্তর-স্থির মুখের ওপর আবার দৃষ্টিনিবদ্ধ করলো।

স্থিরকণ্ঠে বলে উঠলো, এই বাড়ীতে এসে সর্বপ্রথম আমি এমন একজন প্রৌঢ় ব্যক্তির দেখা পেলাম, যিনি নিজের মর্যাদা বজায় রাখতে জানেন, এমন একজন তরুণীর দেখা পেলাম, যিনি জানেন কি ক'রে নীরব থাকতে হয়। এই নীরবতাকে আমাদের জয় করতে হবে। সমগ্র ফ্রান্সের এই নীরবতাকে জয় করতে হবে। এই জয়ের মধ্যে আনন্দ আছে।

নীরবে সে ভাগ্নীর সেই প্রস্তর-স্থির অবিচল-উদাসীন সুকোমল মুখ-রেখার দিকে চেয়ে থাকে। চেয়ে থাকতে থাকতে তার নিজের মুখের চেহারা স্থির গম্ভীর হয়ে ওঠে কিন্তু সে গাম্ভীর্যের মধ্যে খুঁজে দেখলে তখনও পর্যন্ত একটা ক্ষীণ হাসির ভগ্নাবশেষ দেখা যেতো। দেখলাম, আজ তার এই স্থির দৃষ্টি যেন তরুণীর পাষাণ-স্থির অন্তরে ঈষৎ আলোড়ন নিয়ে এসেছে, দেখলাম, সে যেন ঈষৎ রক্তিম হয়ে উঠলো, দুই চোখের ভ্রূর মাঝখানে যেন একটা কুঞ্চন-রেখা দেখা দিলো। হঠাৎ হাতের সূঁচ অতিরিক্ত দ্রুত চলতে আরম্ভ করলো, ফলে এক-আধ বার সূঁচ থেকে সুতো খুলেও গেল।

তেমনি ধীর একমাত্রিক সুরে জার্মাণ অফিসরটি বলে চললো, হাঁ, সেই পথই ভাল···ঢের ভাল। সে পথে চললে, একদিন যে মিলন হবে, তাতে আর বিচ্ছেদের ভয় থাকবে না···দু'জনার মহত্ত্বে এই যে মিল, তাতে দুজনাই লাভবান হবে···। ছেলেদের জন্যে একটা চমৎকার সুন্দর গল্প আছে···আমি সে গল্প পড়েছি···আপনারাও পড়েছেন···সকলেই পড়েছে। জানি না, সব দেশেই সেই গল্প এক নামে পরিচিত কিনা। আমাদের ভাষায় সেই গল্পের নাম আমরা দিয়েছি···ডাস্ ট্যায়ার উন্ড্ ডি স্কুন্···রূপসী নারী আর পশুর কাহিনী···পশুর কাছে রূপসী বন্দী, শৃঙ্খলিতা···পশুর খেয়াল-খুসীর ওপর নির্ভর ক'রে

তাকে বেঁচে থাকতে হয়। প্রতিদিন প্রতি মুহূর্ত সে তার ক্ষমাহীন হিংস্রতায় রূপকুমারীকে আচ্ছন্ন অভিভূত করে থাকে…। রূপকুমারীর অন্তরের আত্মগরিমা আর গর্বে আঘাত লাগে…হৃদয়কে সে পাষাণ করে ফেলে। ..কিন্তু পশুকে সে যতখানি নীচ মনে করেছিল, একদিন দেখে সত্যি তত নীচ সে নয়। তার বাইরেটা মার্জিত নয়, সে বিশাল, সে বীভৎস, রূপকুমারীর অনবদ্য রূপের পাশে তাকে আরো কুৎসিত দেখায়। কিন্তু তবুও ..তারও হৃদয় আছে…সে-হৃদয় চায় তার নিজের বীভৎসতাকে ছাড়িয়ে উঠতে…যদি রূপকুমারী তাকে ভালবাসে, তাকে চায়। কিন্তু দিনের পর দিন চলে যায়…রূপকুমারীর পাষাণ মন পাষাণ হয়েই থাকে।… অবশেষে…বহু বহু দিন পরে ..একটু একটু করে রূপ-কুমারীর নজরে পড়ে তার বীভৎস কারারক্ষীর চোখের দৃষ্টির পেছনে নাচে যে আলো -যে-আলোর লেখা থাকে তার বন্য হৃদয়ের মিনতিভরা ভালবাসা। তার বুনো হাতের বোঝার ভার ক্রমশ একটু একটু করে কমে আসতে থাকে, তেমন করে আর বাজে না তার পায়ের বন্ধন-শৃঙ্খল। ক্রমশ ক্ষীণ হয়ে আসে নারীর মনে ঘৃণা…সেই বুনো পশুর অবিচল নিষ্ঠা আর ধৈর্য টলিয়ে দেয় পাষাণকে…রূপকুমারী আনন্দে তার হাত বাড়িয়ে দেয় বুনো পশুকে। সহসা সেই মুহূর্তে সব যায় বদলে …যে যাদুমন্ত্রে বাধা পড়ে সে পশু হয়েছিল, ভেঙ্গে যায় সে-যাদুর প্রভাব…তার জায়গায় জেগে ওঠে রাজার কুমার, সুস্নিগ্ধ মূর্তি অনিন্দ্যসুন্দর সুশোভন…চুম্বনে চুম্বনে রূপকুমারী সার্থক ক'রে তোলে নিজেকে। তাদের মিলনে পুরোহিত হয়ে আসে আনন্দের দেবতা নিজে। সেই মিলনের ফলে আসে সুন্দর শিশুর দল, বাপ আর মায়ের যা-কিছু শ্রেষ্ঠ তাই অঙ্গে বহন ক'রে তারাই হয় নতুন পৃথিবীর সেরা মানুষ ..এ গল্প নিশ্চয়ই আপনারা জানেন! আপনাদেরও নিশ্চয়ই ভাল লাগে …আমার দিক থেকে বরাবরই আমার ভাল লাগে… বার বার পড়েছি…বহুবার পড়েছি। পড়তে পড়তে উচ্ছ্বাসে আমার কণ্ঠ কান্নায় ভরে আসতো…সেই বুনো পশুকে আমি ভালবেসে ফেলেছি…তার মর্ম-যাতনা আমি যে জানি। আজও, এই এখন, তার কথা বলতে আমার মন উদ্বেল হয়ে উঠলো…

হঠাৎ সে নীরব হয়ে গেল। একটা দীর্ঘশ্বাস বুক থেকে টেনে নিয়ে ঈষৎ মাথা নত ক'রে অভিবাদন জানালো,

—প্রার্থনা করি, আপনাদের রাত্রি শুভ হোক্!

তার পর ঘর থেকে বেরিয়ে গেল।

একদিন সন্ধ্যাবেলা ওপরে আমার ঘরে তামাক খুঁজতে গিয়ে শুনি, কে-যেন হার্মোনিয়াম বাজাচ্ছে। ঠিক এই যুদ্ধের আগে আমার ভাগ্নী সেই সময়কার প্রচলিত একটা সঙ্গীত বাজনায় তোলবার জন্যে কসরৎ করছিল। কিন্তু যুদ্ধ আরম্ভ হওয়ার সঙ্গে সঙ্গে তা বন্ধ হ'য়ে যায়। বাজনার সামনে গানের স্বরলিপির বইখানার পাতা যেমন খোলা ছিল, তেমনি খোলাই পড়ে থাকে। কোন দিন আর ভাগ্নী সেই পাতা উল্টে দেখেনি। তাই সেদিন সেই গানেরই গৎ কানে আসতে, প্রথম মনে হয়েছিল, সে বুঝি আবার সেই অসমাপ্ত শিক্ষাকে সম্পূর্ণ করবার চেষ্টায় বসেছে। আনন্দে ও বিস্ময়ে ভাবলাম, হঠাৎ তার এই ভাবান্তর ঘটলো কি করে? অন্তরের কোন্ সুনিবিড় প্রয়োজনে হঠাৎ আবার সে বাদ্য-যন্ত্রের কাছে নিজেকে নিয়ে যেতে পারলো? কিন্তু পরক্ষণেই মনে পড়লো, সে তো নয়, সে তো নীচের ঘরে তার আপন কেদারা থেকে তার সোনার কাজ ফেলে এক দণ্ডের জন্যেও অন্য আর কোন কাজে হাত দেয় নি। ঘরে ফিরে এসে তার দিকে চাইতে, সে নীরব দৃষ্টি দিয়ে আমাকে কি বললো, তার পাঠোদ্ধার করতে পারলাম না। ওপরের ঘরে গিয়ে উঁকি মেরে দেখলাম, জার্মাণ অফিসারটি বাজাচ্ছে… যন্ত্রের সামনে তার আনত দেহের রেখা চোখে পড়লো …আঙ্গুলগুলো হার্মোনিয়ামের চাবির ওপর দিয়ে এমন ভাবে যাতায়াত করছে যেন সেই স্পর্শের বেগে তারা সব জীবন্ত হয়ে উঠছে।

সেই সঙ্গীতের ভূমিকা-অংশটুকু বাজিয়ে সে উঠে পড়লো। এবং উঠে আমাদের ঘরে যথারীতি আগুন-খানার সামনে এসে দাঁড়ালো।

কানে কানে কথা বলার মতন আস্তে, সেই উদাসীন বর্ণহীন কণ্ঠে সে বলে উঠলো, সঙ্গীতটার ঐ আরম্ভটুকু, ওর চেয়ে সুন্দর আর কিছু হতে পারে না। সুন্দর বললে হয়ত ওকে বোঝান যায় না! মানুষের অস্তিত্বের বাইরে…আমাদের এই রক্তমাংসের দেহের উর্ধ্বে… হয়ত সেখানে দাঁড়িয়ে বুঝতে পারি…বুঝতে পারা নয়, শুধু অনুভব করতে পারি…না, না, অনুভব নয়…একটা আলোক-ইঙ্গিত…যে-ইঙ্গিতে ফুটে ওঠে প্রকৃতির অন্তরে লুকোন আছে যে অজ্ঞেয় চেতনা…প্রকৃতি থেকে একে একে সব খুলে নিলে শেষকালে পড়ে থাকে যে চেতনাটুকু…অন্তরের আলো…হাঁ ..হাঁ…এ সঙ্গীত হলো সেই অতিমানব-চেতনা…

-যেন তার স্বপ্নের নীরবতায় সে আপনার মনে একটার পর একটা চিন্তার বীজ বপন ক'রে

চলেছে··· নিজের অন্তরকে নিজেই অনুসরণ ক'রে চলেছে।

—বাক্···তিনিও সেখানে পুরোদস্তুর জার্মাণ··· মানে, জার্মাণ-সঙ্গীত-প্রতিভার সেই হলো বৈশিষ্ট্য, সুরের মধ্যে অতি-মানবকে খুঁজে বার করা···অতি-মানব মানে আমি বলতে চাইছি, এই প্রতিদিনের মানুষের নাগালের বাইরে আর এক স্তরের কোন মানুষ···

কয়েক মুহূর্তের জন্যে সে নীরব হয়ে যায়:

—এই ধরণের সঙ্গীত আমি ভালবাসি, সর্বান্তঃকরণে ভালবাসি, আমাকে অভিভূত ক'রে ফেলে ···মনে হয়, আমার মধ্যে যেন সেই মুহূর্তে স্বয়ং ভগবান জেগে উঠেছেন···কিন্তু···তবুও···তাকে যেন একান্ত আপনার বলে গ্রহণ করতে পারি না:

···আমার দিক থেকে, আমি যদি কোন দিন সঙ্গীত রচনা করি, তাহলে এমন সঙ্গীত রচনা করবো যা প্রতিদিনের মানুষ তার আপনার ধন বলে সহজে গ্রহণ করতে পারে:

আলাদা পথ, কিন্তু এ পথ দিয়েও মানুষ চরম সত্যের কাছে পৌঁছতে পারে। সেই হলো আমার পথ···অন্য আর কোন পথে আমি চলতে চাই না··· কেমন যেন পারিও না। আজ আমি তা বুঝেছি··· সম্পূর্ণ ভাবে বুঝেছি। কখন থেকে বুঝেছি? এখানে এসে বাস করবার পর থেকে···।

আমাদের দিকে পেছন ফিরে আগুনখানার ঢাকনার ওপরে হাত দুটো রাখে। হাতের আঙুলগুলো দিয়ে জোরে তাকে আঁকড়ে ধরবার চেষ্টা করে। হাতের আঙুলের ফাঁক দিয়ে জ্বলন্ত আগুনের দিকে চেয়ে থাকে, যেন গরাদের ফাঁকের ভেতর দিয়ে দেখছে। কণ্ঠস্বর আরো কোমল হয়ে আসে···যেন নিজেকেই নিজে ঘুম পাড়াচ্ছে···

আজ একান্ত ভাবে আমার প্রয়োজন ফ্রান্সকে। কিন্তু আমি জানি, এ আমার চাওয়ার অতিরিক্ত চাওয়া ···আমি চাইছি ফ্রান্স আমাকে সাদরে আহ্বান ক'রে নিক্। অজানা পথিক হয়েই আসি, কিংবা আসি বিদেশী পর্যটকরূপে কিংবা যদি আসি বিজয়ী হয়েই, তাতে কি যায়-আসে! সে ক্ষেত্রে ফ্রান্স তো আমাকে কিছুই দিলো না, তার কাছ থেকে জোর ক'রে নিতে পারি এমন তো কিছুই নেই। তার যা-কিছু দেবার শ্রেষ্ঠ ধন, তার যা-কিছু ঐশ্বর্য, সে তো জয় ক'রে নেওয়া যায় না; তা নিতে হলে, তার বুক থেকে তার মাতৃস্তন থেকে পান ক'রে নিতে হবে। সেই শুধু পাবে, জননীর অন্তরের স্বাভাবিক আগ্রহে, তার অমৃত-উদ্বেল মাতৃস্তন শিশুর তৃষ্ণার্ত মুখে অবারিত তুলে ধরতে।···আমি জানি, তা গ্রহণ করা অনেকখানি নির্ভর করে আমাদের ওপর··· কিন্তু···তার দিক থেকেও কম নির্ভর করে না। তাকে বুঝতে হবে যে আমরা তৃষ্ণার্ত, সে-তৃষ্ণা দূর করতে তাকে রাজী হতে হবে, তার অবারিত বুকে আনন্দে আমাদের টেনে নিতে তাকেও এগিয়ে আসতে হবে···

সে তেমনি পেছন ফিরে দাঁড়িয়ে সেই পাথরের ঢাকনাকে আঙুল দিয়ে নিষ্পেষণ করবার ব্যর্থ চেষ্টা করে। গলার স্বরটা একটু চড়িয়ে আবার বলে, আমার দিক থেকে আমি বলতে পারি, আমাকে দীর্ঘ দিন এখানে থাকতে হবে। এই রকম কোন বাড়ীতে··· এই গাঁয়েরই অন্য আর সব ছেলের মতন এই গাঁয়েতেই···আমাকে থাকতে হবে···আমি থাকবোই···

অতঃপর সে নীরব হয়ে যায়। তারপর ঘুরে সোজা আমাদের দিকে ফিরে দাঁড়ায়। স্থিরবদ্ধ দৃষ্টিতে আমার ভাগ্নীর দিকে চেয়ে থাকে, ঠোঁটের কোণে ঈষৎ হাসি ফুটে ওঠে।

সে বলে, যা-কিছু বাধা, যা-কিছু বিপত্তি, তাকে জয় করতে হবে। অন্তর দিয়ে যদি কামনা করা যায়, আমি জানি, এই মানুষের অন্তরই পারে সব বাধার উর্ধ্বে উঠতে।

তারপর ঈষৎ মাথা নত ক'রে অভিবাদন জানায়:

প্রার্থনা করি, আপনাদের রাত্রি শুভ হোক্।

তারপর ধীরে ঘর থেকে বেরিয়ে যায়।

সেই শীতার্ত শত রাত্রির মধ্যে সে যে কত কথা বলেছিল, আজ আর তা সব স্মরণে নেই, তবে বক্তব্যের মধ্যে বিশেষ কিছু বৈচিত্র্য ছিল না। ফ্রান্সকে সে নতুন ক'রে আবিষ্কার করেছে, সেই এক বিষয় সম্বন্ধে দীর্ঘ মনোচ্ছ্বাস। যেদিন সে ফ্রান্স থেকে দূরে ছিল, ফ্রান্সকে চিনতো না, সেদিন থেকেই তাকে কি ভাবে ভালবাসতো, তারপর এখানে যখন বাস করতে এলো, প্রতিদিন কি ভাবে তার সেই ভালবাসা বেড়ে চলেছিল ···শুধু সেই একই কথার দৈনন্দিন পুনরাবৃত্তি। এবং বিশ্বাস করুন, এর জন্যে অন্তর থেকে তাকে আমি শ্রদ্ধাই করতাম। হাঁ, শ্রদ্ধা করতাম, কারণ, কোন কিছুতেই সে নিরুৎসাহ হতো না, কোন দিন এমন কি সামান্যতম গলার জোর দেখিয়ে আমাদের সেই পর্বত-প্রমাণ উদাসীন নীরবতার অসহ্য বোঝাকে নাড়া দেবার চেষ্টা পর্যন্ত করতো না···বরঞ্চ, যখন তার

আসার সঙ্গে সঙ্গে সমস্ত ঘরটা, অদৃশ্য ভারী গ্যাসের মত, যে গ্যাস নিশ্বাসে গ্রহণ করতে মানুষ পারে না, সেই গ্যাসের মত নীরবতায় ভরে যেতো, ঘরের প্রত্যেকটি কোণ যখন সেই নীরবতায় টইটম্বুর হয়ে উঠতো, আমাদের তিন জনের মধ্যে একমাত্র সে-ই একান্ত স্বচ্ছন্দ ভাবে সেই নীরবতার পাষাণ-ভারকে গ্রহণ করতে পারতো। যেদিন সে প্রথম এসেছিল, সেদিন ঠিক যেমন স্মিত হাস্যের সঙ্গে সুগভীর দৃষ্টি দিয়ে আমার ভাগ্নীর দিকে চেয়েছিল, প্রতিদিন সেই একই স্মিত সুগম্ভীর দৃষ্টিতে তার দিকে চেয়ে থাকতো··আমার মনে হতো, সেই তরুণী তার চার দিকে নিজের হাতে নীরবতার যে কারাগার রচনা করেছিল, সেই কারাগারের মধ্যে তার নিজেরই অন্তর ক্রমশ উদ্বেল হয়ে উঠছিল। আমি কতকগুলো লক্ষণ থেকে তা বুঝতে পারতাম, দেখতাম তার আঙুলগুলো সহসা কি রকম চঞ্চল হয়ে উঠতো। ক্রমশ যখন দেখলাম, ওয়ার্ণার ফন্ এব্রেনাক তার ঘুমপাড়ানি একঘেয়ে আওয়াজের ক্রমান্বয় আক্রমণে সেই অচল নীরবতার প্রাচীরকে স্বচ্ছন্দে উল্লঙ্ঘন করে গেলো, তখন সেই বদ্ধ আবহাওয়ায় স্বচ্ছন্দে নিশ্বাস নেওয়া যেন আমার পক্ষে সম্ভব হয়ে উঠলো।

অধিকাংশ সময় সে নিজের সম্বন্ধেই বলতো··

—আমার যেখানে বাড়ী, চারদিকে তার ঘন বন; সেইখানেই আমি জন্মেছি: সেই বন পেরিয়ে ছেলে-বেলায় আমাকে গাঁয়ের পাঠশালায় পড়তে যেতে হতো···সেইখানেই আমার সমস্ত শৈশব কেটে যায়··· পরীক্ষা দেওয়ার সময় সেই প্রথম গাঁ ছেড়ে মিউনিকে আসি···তারপর সঙ্গীত শিক্ষার জন্য সাল্‌সবুর্গে যাই। তারপর থেকে সেইখানেই বাস করছি। বড় বড় শহর আমার মোটেই ভাল লাগে না। লণ্ডন, ভিয়েনা, রোম, প্যারিস, সবই আমি দেখেছি··জার্মাণীর বড় বড় শহরগুলো সবই দেখেছি··কিন্তু সেখানে থাকতে আমার আদৌ ভাল লাগে না। একমাত্র ভাল লেগেছিল প্রাগ শহর, মনে হয় আর কোন শহর প্রাগের মতন অন্তর-সচেতন নয়। অবশ্য নুরেমবুর্গের কথা আলাদা। সেই একটি মাত্র শহর, যার নাম করলে প্রত্যেক জার্মাণের বুকটা দুলে ওঠে, কারণ তার পথে, তার গলি-গলিতে আছে অতীত দিনের এমন সব মহাপুরুষের স্মৃতি যারা আমাদের অন্তরের আত্মীয়···নুরেমবুর্গের প্রত্যেক পাথরের টুকরোটা স্মরণ করিয়ে দেয় তাঁদের, যাঁরা একদিন অতীত জার্মাণীর গৌরবের জন্ম দিয়েছিলেন। আমার মনে হয়, প্রত্যেক ফরাসী ঠিক এই একই ভাবে দেখে তাদের সাঁত্রের গির্জা-শহরকে। আমি জানি, প্রত্যেক ফরাসী সেই সব গির্জার দ্বারে দাঁড়িয়ে অনুভব করে তাদের পিতা-পিতামহের বিদেহী অস্তিত্বকে, তাদের অতীত দিনের অন্তরের অবিনাশী সৌন্দর্য···তাদের বিশ্বাসের সুমহান্ আদর্শ, তাদের জীবন-যাত্রার সুন্দরতম বিকাশ তাদের অন্তরকে আজও ছুঁয়ে-ছুঁয়ে যায়। ভাগ্য-তাড়িত হয়েই আমি সাঁত্রেতে গিয়েছিলাম। সত্যি দূর থেকে তার নীল-নীলা রূপ, তার পরিপক্ক শস্যের স্বচ্ছ স্বর্ণাভ রঙের ওপর যখন চোখের সামনে উদ্ভাসিত হয়ে ওঠে, অন্তর বিমোহিত না হ'য়ে থাকতে পারে না। প্রাচীন কালে যারা এই শহরে আসতো, পায়ে হেঁটে, ঘোড়ায় চড়ে, গাড়ীতে ক'রে, তাদের মনের আনন্দ-উচ্ছ্বাসের পরিমাণ আমি আমার অন্তর দিয়ে পরিমাপ করবার চেষ্টা করি। মনে মনে তাদের আনন্দের অংশ আমি গ্রহণ ক'রে উপভোগ করি, তাদের ভালবাসি। দুরন্ত সাধ হয় মনে, আমি যদি এদের সহোদর হতাম।

বলতে বলতে তার মুখের রেখা কঠিন হয়ে উঠে।

—অবশ্য একটা পেল্লায় সাঁজোয়া গাড়ীর ভেতর বসে যে সাঁত্রেতে এসেছিল, তার সম্বন্ধে এ-সব কথা বিশ্বাস করতে মন চাইবে না। কিন্তু তবুও সেইটেই সত্যি। একজন জার্মাণের বুকে যে এ-সব চিন্তা কি গভীর আলোড়ন জাগিয়ে তুলছে, তা কে বিশ্বাস করবে?

নিজের মনেই সে হেসে উঠলো, ক্ষীণ হাসি কিন্তু ক্রমশ সমস্ত মুখটা একটু একটু করে সে-হাসিতে উজ্জ্বল হয়ে উঠলো। সে আবার বলে চললো:

—আমার দেশের যে বাড়ী, সেই বাড়ীর এক রকম পাশেই একটি মেয়ে বাস করে। দেখতে রীতিমত সুন্দর···বড় মধুর। অন্তত আমার বাবা খুবই খুসী হতেন যদি আমি সেই মেয়েটিকে বিয়ে করতাম। যখন বাবা মারা গেলেন, তখন আমাদের দুজনের বিয়ের কথা এক রকম প্রায় পাকাই হয়ে গিয়েছিল, তার আত্মীয়-স্বজনেরা নিশ্চিন্ত মনে আমার সঙ্গে একলা তাকে বেড়াবার জন্যে ছেড়ে দিতো।

শেলাই করতে করতে হঠাৎ ভাগ্নীর সূঁচ থেকে সুতোটা খুলে যায়। যতক্ষণ না আবার সূঁচে সুতো পরাতে পারলো ততক্ষণ পর্যন্ত এব্রানেক কথা না বলে চুপ ক'রে থাকে। অবশ্য একান্ত ভাবে মনঃসংযোগ ক'রে সে সুতো পরাতে চেষ্টা করে, কিন্তু সূঁচের মুখটা এত সরু যে অনায়াসেই তা হ'য়ে উঠলো

ে।। কয়েক বার ব্যর্থ চেষ্টার পর আবার সুঁচ চলতে লাগলো।

সে-ও বলে চললো, একদিন আমরা দুজনে বনের মধ্যে বেড়াতে গিয়েছিলাম। আমাদের চারদিকে খরগোস আর কাঠবেড়ালী নির্ভাবনায় ছুটে বেড়াচ্ছিল। নানা রকমের সব ফুল, নর্সিসাস্, বনো হায়াসিন্থ, আমারিলিস্, চারিদিকে ফুটেছিল। আনন্দে মেয়েটি মাঝে মাঝে চিৎকার ক'রে উঠছিল বলছিল, ওয়ার্ণার, সত্যি আমি সুখী, একান্ত ভাবে সুখী, আমার চারদিকে ভগবানের এই-সব দান, কি অপূর্ব সুন্দর···কি যে ভাল লাগে আমার। আমারও ভাল লাগছিল। লতাকুঞ্জের মাঝখানে শৈবাল-আচ্ছাদনের ওপর দুজনে শুয়ে পড়লাম। দুজনের মধ্যে কেউই মুখ থেকে কোন কথা বার করিনি। মাথার ওপর নির্নিমেষ দৃষ্টিতে দেখছিলাম, ফারগাছের উঁচু ডালগুলো কি রকম বাতাসে হেলছে-দুলছে, ডাল থেকে ডালে পাখীরা কি ভাবে উড়ে-উড়ে যাচ্ছে। হঠাৎ মেয়েটি কেঁদে উঠলো, ইস্, আমাকে কামড়ে দিয়েছে, আমার চিবুকের ওপর, হতভাগা পাজী। সঙ্গে সঙ্গে দেখলাম হাত বাড়িয়ে পতঙ্গটাকে ধরবার চেষ্টা করছে। এবং ধরলোও।

ওয়ার্ণার, দেখ, দেখ, একটাকে ধরেছি···আচ্ছা ক'রে শাস্তি দিচ্ছি···এই···একটা · আর একটা সব পা ক'টা···ছিঁড়ে ফেললাম···।···এবং সত্যি, সে তাই করলো···

অকস্মাৎ তার চরিত্রের সেই সংগোপন দিকটি আমার চোখ খুলে দিলো। সৌভাগ্য বশতঃ তার পাণি-প্রার্থীর অভাব ছিল না। এবং তার জন্যে আমার এতটুকুও খেদ জাগে নি। সেই দিন থেকে কি জানি কেন, জার্মাণ মেয়েদের কথা মনে হলেই যেন মন ভয়ে সরে আসে···

তারপর নিজের প্রসারিত করপুটের দিকে দৃষ্টি নিবদ্ধ ক'রে বললো,

—আমাদের রাজনৈতিকরাও ঠিক ঐ এক জাতেরই লোক। সেই জন্যে আমার বন্ধুদের সনির্বন্ধ অনুরোধ সত্ত্বেও তাদের রাজনৈতিক দলে আমি যোগদান করতে পারি নি। না···সত্যিই পারি নি···পারবোও না··· বরঞ্চ সারা জীবন বাড়ীতে ঘরের কোণে বসে থাকবো। অবশ্য সঙ্গীত নিয়ে নাম করতে হলে, এ-পন্থা অবলম্বন করলে চলে না, তা আমি জানি। কিন্তু নিজের স্বচ্ছ বিবেকের কাছে পর্বত-প্রমাণ জাগতিক উন্নতিও কিছু নয়। আমি জানি আমার বন্ধুদের এবং স্বয়ং আমার কুহ্‌.রায়ের মনে অনেক বড় বড় সব ভাব আছে, সুন্দর সুন্দর সব অনুভূতি, কিন্তু একথাও আমি জানি, সুযোগ পেলেই তাঁরা সেই মেয়েটির মতন সামান্য একটা পতঙ্গের একটি একটি ক'রে পা ছিঁড়ে ফেলতে দ্বিধা করবেন না। জার্মাণরা যখন একলা থাকে, তখন তাদের মনে সেই প্রবৃত্তিই প্রবল হয়ে থাকে আর একলা থাকা···। যখন কোন রাজনৈতিক দল শক্তি আয়ত্ত করে, সিংহাসন দখল করে, তখন সেই দলের লোকদের মতন একলা জীব দুনিয়ায় আর কেউ নেই।··· সৌভাগ্যের বিষয়, এখন এই মুহূর্তে তারা একলা নেই··· তারা ফ্রান্সের মধ্যে এসে পড়েছে। ফ্রান্স তাদের এই একলা থাকার ব্যাধি সারিয়ে দেবে এবং বিশ্বাস করুন আমি সত্যি কথাই বলছি, সে-কথা তারা জেনেই এসেছে। তারা জানে, বিজয়ী হয়ে তারা ফ্রান্সের কাছ থেকে শিখে যাবে কি ক'রে সত্যিকারের মহৎ হতে হয়, কি ক'রে অন্তরকে শুদ্ধ রাখতে হয়।

দরজার দিকে এগিয়ে গিয়ে, আপনার মনে কি-যেন কথা বলবার চেষ্টা করলো কিন্তু প্রত্যেক বারই কথাগুলো যেন ভেতর থেকে নিজেই গিলে নিলো। তারপর আপনার মনে বলে উঠলো, কিন্তু তার জন্যে দরকার, ভালবাসা··· ফ্রান্সের কাছ থেকে ভালবাসা···

দরজাটা ঈষৎ খুলে বাইরের দিকে এক পা বাড়িয়ে ঘাড় বেঁকিয়ে সেই নীরব-রতা তরুণীর প্রস্তর-শুভ্র স্কন্ধমূলের দিকে একদৃষ্টিতে চেয়ে থাকে ·কুঞ্চিত কালো কেশগুচ্ছ সেখানে অলস ভাবে দুলছে···সেই অবনত-মুখ নীরবতার প্রতিমূর্তির দিকে চেয়ে শান্ত আত্মস্থ কণ্ঠে বলে, সে ভালবাসা, আমি জানি, প্রত্যাখ্যাত হবে না।

তারপর ঘাড় সোজা ক'রে সামনের দিকে চেয়ে দরজা বন্ধ করার সঙ্গে সঙ্গে নিত্য-নৈমিত্তিক বিদায়-বাণী উচ্চারণ করে,

—প্রার্থনা করি, আপনাদের রাত্রি শুভ হোক্!

এই ভাবে অবশেষে এলো বসন্তের দীর্ঘ দিন। বিদায়-সূর্যের বিলম্বিত রক্ত-আলোর শেষ ঝিকিমিকির সঙ্গে সে ওপর থেকে সিঁড়ি দিয়ে নামতো। পরনে, সেই ছাই-রঙা ফ্লানেলের ট্রাউজার, গায়ে আর একটা হাল্কা রঙের পশমী জ্যাকেট, মনে হয়, বাড়ীতে তৈরী করা। একদিন একটা বই হাতে ক'রে নেমে এলো, বই-এর ভেতর একটা আঙুল গোঁজা। মুখে অর্ধ-স্ফুট হাসি, সে-হাসির অর্থ হলো, আমার মনে যে আনন্দ এসেছে, তার অংশ এক্ষুণি তোমাকে দেব।

যথারীতি ঘরের ভেতর এসে আপনার মনে বলে উঠলো,

—আপনাদের জন্যেই এই বইটা নিয়ে এসেছি··· আঙুল দিয়ে এই পাতাটা চিহ্নিত ক'রে রেখেছি। শেকস্‌পীয়ারের ম্যাকবেথ। আশ্চর্য! এ কি লেখা!

বইটা খুলে বলতে আরম্ভ করলো,—

—শেষের দিকে···ম্যাকবেথের আয়ু তখন নিঃশেষ হয়ে আসছে···প্রতি মুহূর্তে অনুভব করছে জীবনের পাত্র বিন্দু-বিন্দু ক'রে শূন্য হ'য়ে আসছে···সেই সঙ্গে শেষ হয়ে আসছে তাঁর অনুচরদের আনুগত্য···তারা বুঝতে পেরেছে তাঁর উচ্চাকাঙ্ক্ষার পেছনে কি গভীর কালো অন্ধকার অধিকার বিস্তার ক'রে ছিল। স্কটল্যাণ্ডের যে-সব মহৎ-হৃদয় বীরপুরুষ স্বদেশের সম্মান রক্ষা করবার জন্যে সঙ্ঘবদ্ধ হয়েছিলেন, তাঁরা অধীর আগ্রহে অপেক্ষা ক'রে আছেন ম্যাকবেথের আসন্ন বিদায়ের জন্যে··· তাঁদের মধ্যে একজন ম্যাকবেথের এই আসন্ন পতনের নাটকীয় লক্ষণগুলি বর্ণনা করেছেন···

বইটার উপর দৃষ্টিনিবদ্ধ ক'রে সে ধীরে পড়তে আরম্ভ করে···কণ্ঠস্বর সকরুণ গুরুভাব-মন্থর···

"আজ এখন সে অনুভব করছে, তার গোপন সব হত্যাকাণ্ডের রক্ত যেন তার হাতের ওপর জল-জল করছে···

বিশ্বাস-ভঙ্গের দরুণ সমস্ত অনাচার আজ তারই বিরুদ্ধে মাথা তুলে উঠেছে··

যারা তাঁর শাসনে উঠতো-বসতো, তারা শুধু শাসনেই উঠতো বসতো,

প্রেম ছিল না তাদের মধ্যে ;

আজ তাই সে দেখছে তার রাজার উপাধি আলগা হ'য়ে শুধু ঝুলে আছে, বেমানান,

যেমন বেমানান ঝুলতে থাকে, বিরাট-দেহ দানবের পোষাক বামন-দেহ চোরের গায়···"

বই থেকে মাথাটা তুলে সে হেসে উঠলো। স্তম্ভিত হ'য়ে আমি ভাবি যে-অত্যাচারীর কথা আমার মনে জেগে উঠছে, সেই এক অত্যাচারীর কথাই কি সে-ও ভাবছে?

কিন্তু, না···

সে বলে উঠলো,

—ঠিক এই রকম দুর্ভাবনাই কি আপনাদের সেনাপতিকে আজ রাত্রিতে বিনিদ্র ক'রে রাখে নি? তবুও···সে লোকটাকে মনে মনে যতখানি ঘৃণাই করি না কেন, জানি আপনারাও ঠিক সেই রকম ঘৃণা করেন, তবুও লোকটার জন্যে অনুকম্পাই জাগে। যারা তার শাসনে উঠতো-বসতো, তারা শুধু শাসনেই উঠতো-বসতো···তার মধ্যে ছিল না কোন প্রেম।···

—যে জন-নেতা, আপনার মনে সে বলে, চলে, জনতার ভালবাসা অর্জন করতে পারে না, সে শুধু অসহায় হতভাগ্য একটা কাঠের পুতুল মাত্র। শুধু একটা···মানে তা ছাড়া আর সে কি আশা করতে পারে? উন্মাদ ভাগ্যান্বেষী ছাড়া এ কাজ আর কে করতে পারে? হয়ত এই ছিল ভবিতব্যতা। এমন একজন লোকের দরকার ছিল যে ফ্রান্সের মর্যাদাকে অর্থ-মূল্যে বিকিয়ে দিতে পারবে···তার নিজের কাছে তার মর্যাদা না হারিয়ে ফ্রান্স কখনই স্বেচ্ছায় এই ভাবে আমাদের কাছে ধরা দিতে পারতো না। জীবনের ক্ষেত্রে আমরা দেখেছি, বহু-বাঞ্ছিত পরিণয়ের মূলে অনেক সময় এমনি থাকে অতি জঘন্য ঘটকের সংযোগ। অবশ্য তার জন্যে এই জাতীয় ঘটকের মর্যাদা কিছু বাড়ে না, তারা সমানই ঘৃণ্য থেকে যায়, কিন্তু ঘটক ঘৃণ্য ব'লে পরিণয়ের ফল কিছু অশুভ হয় না।

সশব্দে বইটা বন্ধ ক'রে কোটের পকেটে রেখে দেয়, তারপর অভ্যাস মত হাত দিয়ে পকেটটা কয়েক বার চাপড়ে দেখে, বইটা ঠিক আছে কি না। একটা আনন্দের আভাস সারা মুখে ছড়িয়ে পড়ে, বলে, আমার গৃহস্বামীদের আমার জানানো উচিত যে, কয়েক সপ্তাহের জন্যে আমি বাইরে চলে যাবো। প্যারিসে যাবো। সে-কথা ভাবতেই মন আনন্দে নেচে উঠছে। এই কয়েক সপ্তাহ আমি ছুটি পেয়েছি···আমার পাওনা ছুটি জীবনে এই প্রথম···প্যারিসে গিয়ে বাস করবো। আমার কাছে এইটেই হবে আমার জীবনের চরম আনন্দের দিন। এবং যত দিন পর্যন্ত আমার জীবনে আর একটা আকাঙ্ক্ষিত সৌভাগ্যের দিন না আসে, তত দিন পর্যন্ত প্যারিস-বাসের দিনগুলিই আমার জীবনের চরম দিন হয়ে থাকবে। ভবিষ্যতের সেই আকাঙ্ক্ষিত দিনের জন্যে আমি পরম আশায় অপেক্ষা ক'রে আছি, অপেক্ষা ক'রে থাকবো, যদি বৎসরের পর বৎসরও অপেক্ষা ক'রে থাকতে হয়, তাতেও আমি বিন্দুমাত্র কুণ্ঠিত হবো না। আমার হৃদয় জানে ধৈর্য ধরে অপেক্ষা ক'রে থাকতে।···

···প্যারিসে আশা করছি আমার পুরানো বন্ধুদের সঙ্গে দেখা হবে, কারণ এই দু'জাতির পরিণয়ের জন্যে প্যারিসে আপনাদের রাজনৈতিকদের সঙ্গে যে আলোচনার বৈঠকের আয়োজন হয়েছে, তাতে যোগদান করবার জন্যে তারাও আসছে। এই পরিণয়ের একজন সাক্ষিরূপে আমিও সেখানে থাকবো···তাই

যাবার মুখে এ-কথা আপনাদের জানিয়ে যাচ্ছি, ফ্রান্সের এই শুভ-লগ্নের জন্যে আমি আজ আনন্দিত, আমি জানি, তার অঙ্গের সব ক্ষত অচিরকালের মধ্যেই নিরাময় হ'য়ে নিশ্চিহ্ন হ'য়ে যাবে, কিন্তু তার চেয়ে বেশী আনন্দিত আমি, জার্মাণীর জন্যে, আমার নিজের জন্যে। জার্মাণী আজ ফ্রান্সকে তার মহত্ত্ব, তার মর্যাদা, তার স্বাধীনতা ফিরিয়ে দিয়ে যে মহৎ কাজ করবে, তা থেকে সব চেয়ে বেশী উপকৃত হবে জার্মাণী নিজেই।

আমি প্রার্থনা করি, আপনাদের রাত্রি শুভ হোক্।

---

## দ্বিতীয় পরিচ্ছেদ

যেদিন সে আবার ফিরে এলো, আমরা চোখ তুলে তাকে চেয়েও দেখিনি।

আমরা জানতাম সে এসেছে, বাড়ীতে রয়েছে। চোখের বাইরে অদৃশ্য থাকলেও এমন কতকগুলো চিহ্নের ইঙ্গিত থাকে, যা দিয়ে বোঝা যায় যে বাড়ীতে অতিথি আছে। অনেক দিন ধ'রে, এমন কি এক সপ্তাহেরও বেশী হবে···আমরা চাক্ষুষ তাকে দেখি নি।

সত্যি কথা স্বীকার করবো? তার অনুপস্থিতির দরুণ আমার মনে যে শান্তি ছিল, তা আদৌ সত্যি নয়। তার কথা প্রায়ই মনে মনে ভাবতাম, সে-ভাবনার পেছনে কতখানি দুশ্চিন্তা বা অনুশোচনা ছিল, সে-কথা অবশ্য বলতে পারি না। আমরা দু'জনে কেউই তার কথা একবারের জন্যেও নিজেদের মধ্যে উত্থাপন করি নি। সে ফিরে আসবার পর, যখন বাইরে সিঁড়ি থেকে তার দু'-পায়ের অসমান আওয়াজের প্রতিধ্বনি সন্ধ্যাবেলায় কানে এসে পৌঁছত, স্পষ্ট লক্ষ্য করতাম, আমার ভাগ্নী যেন হঠাৎ সেলায়ের কাজে ইচ্ছে ক'রে একেবারে তন্ময় হ'য়ে যেতো, তার মুখের চেহারা পাথরের মত কঠিন হ'য়ে উঠতো, সেই নিশ্চল কাঠিন্যের মধ্যে উদাসীনতা আর আশা যেন নিশ্চিহ্ন হ'য়ে মিশিয়ে যেতো। বুঝতাম, আমারি মতন সে-ও মনে মনে তার চিন্তা থেকে নিজেকে অব্যাহতি দিতে পারে নি।

একদিন মোটরের টায়ার সংক্রান্ত ব্যাপারে আমাকে স্থানীয় জার্মাণ কমাণ্ডারের অফিসে যেতে হলো। সেখানে একটা ফর্মে যথানির্দিষ্ট ভাবে প্রয়োজনীয় কথাগুলো যখন লিখছিলাম, তখন দেখি অফিসের ভেতর থেকে ওয়ার্ণার বেরিয়ে আসছে। প্রথমে সে আমাকে দেখতে পায় নি। দেয়ালের গায়ে টাঙানো একটা মস্ত-বড় আয়নার সামনে একটা ছোট টেবিলে একজন সার্জেণ্ট বসে কাজ করছিল। ওয়ার্ণার এসে তার সঙ্গে কি কথা বললো। তার সেই একই একঘেয়ে মন্থর সুর কানে এসে পৌঁছতেই, কেন জানি না, যদিও আমার আর কোন দরকার ছিল না, তবুও আমি সেখানে অপেক্ষা ক'রে দাঁড়িয়ে রইলাম···মনে মনে প্রত্যাশা করছি এখুনি হয়ত কোন অশ্রুতপূর্ব চরম কথা তার মুখ থেকে শুনতে পাবো। আয়নায় তার দীর্ঘ মুখ চোখে পড়ছিল, মুখের চেহারা দেখে মনে হচ্ছিল যেন বিবর্ণ, ক্লান্ত···চোখ তুলে চেয়ে দেখতেই আমার চোখের সঙ্গে চোখাচোখী হ'য়ে গেল। দু'-সেকেণ্ড মতন সময় পরস্পর পরস্পরের দিকে চেয়ে রইলাম, তারপর হঠাৎ ঘুরে একেবারে আমার সামনে মুখোমুখী এসে দাঁড়ালো। ঠোঁট দুটো ঈষৎ ফাঁক হ'য়ে গেল, ধীরে হাতটা একটু তুল্‌লো, তারপর সঙ্গে সঙ্গেই নামিয়ে নিলো। নিজের অজ্ঞাতে একবার যেন সে ঘাড় নেড়ে অন্তরের কি অসহায় দ্বন্দ্বের কথা প্রকাশ করতে চাইলো, তারপর যেন সে ঘাড় নেড়ে নিজেকে 'না' বলে উঠলো। কিন্তু সর্বক্ষণ আমার দিকে সমানে চেয়েছিল। তারপর ধীরে মাটির দিকে দৃষ্টি অবনত ক'রে একবার যেন খুব ছোট ক'রে ঘাড়টা নত করলো, তারপর পেছন ফিরে অফিস-ঘরের মধ্যে ঢুকে দরজা বন্ধ ক'রে দিল।

বাড়ীতে ফিরে এসে আমার ভাগ্নীকে এই ব্যাপার সম্বন্ধে কোন কথাই আমি জানালাম না। কিন্তু স্ত্রীলোকদের একটা অসাধারণ ক্ষমতা আছে, বেড়াল যেমন গন্ধে বুঝতে পারে তার শীকারের অস্তিত্ব, তেমনি স্ত্রীলোকেরা কোন্ এক অদ্ভুত উপায়ে মানুষের মনের ভেতরের কথার সন্ধান পায়। সেদিন সন্ধ্যাবেলা সেলাই করতে করতে ক্ষণে ক্ষণে চোখ তুলে সে আমার মুখের দিকে এমন ভাবে চেয়ে দেখছিল যেন মনে হলো, সেখানে আমার অনুচ্চারিত সংবাদের সে পাঠোদ্ধার করছে··· আমি রীতিমত জোরে পাইপে টান দিতে দিতে যথা-সম্ভব উদাসীন মুখে থাকবার চেষ্টা করলাম। কিছুক্ষণ পরে দেখলাম, যেন একান্ত ক্লান্ত হ'য়ে সে হাত এলিয়ে দিলো, সেলায়ের জিনিসপত্র ভাঁজ ক'রে তুলে নিয়ে উঠে দাঁড়ালো।

—আজ একটু সকাল সকাল শুতে যাচ্ছি, আশা করি কিছু মনে করবে না! এই বলে দুটো আঙুল কপালের ওপর আস্তে আস্তে সঞ্চালন করতে লাগলো, মাথা ধরলে লোকে যা করে। বিদায়-চুম্বন দিয়ে সে ঘর থেকে চলে গেলো, তার দুই ধূসর চোখের দিকে চেয়ে মনে হলো যেন তাতে ম্লান ভর্ৎসনা লেখা রয়েছে···কি একটা ভারাতুর বেদনা থম্-থম্ করছে। ঘর থেকে

চ'লে গেলে পর, হঠাৎ একটা বেয়াড়া রাগ পেয়ে বসলো ; নিজের ওপর রাগ হলো, নিজের সেই বেয়াড়া একগুঁয়ে নীরবতার জন্যে ; একটা যে ভাগ্নী, সে-ও তেমনি বেয়াড়া। এই যে অর্থহীন ব্যাপার চলেছে, এর মানে কি ? চেষ্টা ক'রেও কোন মানে নিজে খুঁজে বার করতে পারলাম না। জানি এ সব অর্থহীন, কিন্তু এ-ও জানি, এর মূল অন্তরের কোন্ সুগভীর স্তরে গিয়ে ঠেকেছে।

এই ব্যাপারের তিন দিন পরে, সন্ধ্যাবেলায় যথারীতি আমার ঘরে বসে যখন কফির পাত্র সবে শেষ করেছি, এমন সময় কানে এলো সেই সুপরিচিত অসমান পায়ের আওয়াজ…স্পষ্ট মনে হলো আওয়াজটা সোজা আমাদের দিকেই এগিয়ে আসছে। হঠাৎ কেন জানি না, মনে পড়ে গেল, ছ'মাস আগে শীতের সন্ধ্যেতে যেদিন প্রথম এই আওয়াজ শুনেছিলাম। ভাবলাম, আজও ঠিক তেমনি বৃষ্টি পড়ছে !

সত্যি, সারা সকালটা মুষল ধারায় বৃষ্টি হ'য়ে গিয়েছে—এখনও পর্যন্ত সমান ভাবে চলেছে সেই দুরন্ত বর্ষণ, বাইরে সব জলে ডুবে গিয়েছে, এমন কি ঘরের ভেতরটা পর্যন্ত ভিজে-ভিজে হিম হয়ে উঠেছে। একটা ছাপানো সিল্কের চাদরে কাঁধ পর্যন্ত মুড়ি দিয়ে ভাগ্নীকে বসে থাকতে হয়েছে…আমি জ্বলন্ত পাইপটা হাতের মুঠোর মধ্যে রেখে হাতটা গরম ক'রে নিচ্ছিলাম ! অথচ সেটা হলো জুলাই মাস !

ওপর থেকে আওয়াজটা ক্রমশ সিঁড়ি দিয়ে নীচে নেমে আসছে ! আওয়াজ থেকে স্পষ্ট বোঝা যায়, লোকটা খুব আস্তে-আস্তে আসছে, প্রত্যেক পা-ফেলার সঙ্গে যেন পায়ের গতি আরও কমে আসছে, তবে তার মধ্যে কোন কুণ্ঠার ইঙ্গিত নেই ; মনে হচ্ছিল, প্রত্যেকটা পা আগিয়ে ফেলবার জন্যে তাকে রীতিমত মনের সঙ্গে কসরৎ করতে হচ্ছে। ঘাড় তুলে ভাগ্নী আমার মুখের দিকে চাইলো। নিশাচর পেচকের তিমিরবিদারী স্থির দৃষ্টি নিয়ে সে তেমনি ভাবেই আমার দিকে চেয়ে রইলো। পায়ের আওয়াজটা শেষ সিঁড়ি পার হ'য়ে যখন হঠাৎ স্তব্ধ হ'য়ে গেল, তখন দেখি তার মুখের সেই কঠিন পাথুরে ভাব আলগা হ'য়ে এলো, দুই চোখের পাতা যেন ভারী বোধ হতে লাগলো, ঘাড় নীচু ক'রে ক্লান্তদেহ অলস ভাবে ইজি-চেয়ারে এলিয়ে দিলো।

আমার মনে হয়, তার পায়ের আওয়াজ থেমে যাওয়ার দরুণ যে নীরবতা তা মাত্র কয়েক সেকেণ্ড স্থায়ী ছিল, কিন্তু সেই কয়েক সেকেণ্ডই যেন মনে হচ্ছিল দীর্ঘকাল ব'লে। মানস-চক্ষে আমি স্পষ্ট দেখতে পাচ্ছিলাম, লোকটা যেন দরজার ও-পাশে এসে দাঁড়ালো, করাঘাত করবার জন্যে তার হাতের আঙুলটা একবার তুললো, তারপর ঠিক করাঘাত করবার মুহূর্তে কি মনে ক'রে আঙুলটা নামিয়ে নিলো, করাঘাত করা মানেই তো ঘরে এসে প্রবেশ করা…

অবশেষে করাঘাত তাকে করতেই হলো। কিন্তু আজকের এই করাঘাত আমার কানে হঠাৎ অন্য সুরের ব'লে মনে হলো। ঘরে প্রবেশ করবার অনুমতির জন্যে যে কুণ্ঠিত মৃদু করাঘাত, এ তা নয় ; কিংবা নিজের অন্তরের চাঞ্চল্যকে ঢাকবার চেষ্টায় দ্রুত ধীর করাঘাত, এ তা-ও নয়। স্থির, ধীর সুনিশ্চিত ছন্দে তিনবার আঙুলের টোকায় শব্দ এলো, সে শব্দের ছন্দ ও মাত্রা থেকে স্পষ্ট বোঝা যায় যে, যে এসে প্রবেশ করতে চাইছে, সে প্রবেশ করবো বলেই স্থির ক'রে এসেছে। সচরাচর এর আগে করাঘাতের শব্দের সঙ্গে সঙ্গে দেখতাম দরজা খুলে যেতো, কিন্তু আজ দেখলাম দরজা তেমনি বন্ধই রইলো…একটা অসহ্য উত্তেজনায় অন্তর উদ্বেল হ'য়ে উঠলো…পরস্পর-বিরোধী ভাবের সংঘাতে আর নানারকম দ্বিধা আর প্রশ্নের কোলাহলে ভেতরটা যেন ছিন্ন-ভিন্ন হ'য়ে যেতে লাগলো…প্রত্যেকটি মুহূর্ত, মনে হ'তে লাগলো যেন, ঝর্ণার মত্ত-ধারার মতন দ্রুত হ'তে দ্রুততর ছুটে চলেছে। কি করবো ? সেই করাঘাতের কোন উত্তর দেওয়া কি আমাদের কর্তব্য নয় ? আজ হঠাৎ তার দিক্ থেকেই বা এই পরিবর্তন এলো কেন ? এতদিন পর্যন্ত তো আমরা সমানে আমাদের দুরন্ত নীরবতাকে রক্ষা ক'রে এসেছি, এবং কোন দিনের জন্যে তো সে তার বিরুদ্ধে কোন অভিযোগ উত্থাপন করে নি ? যেন তার সম্মতি নিয়েই আমরা আমাদের এই নীরবতার ব্রতকে পালন ক'রে চলেছি…তবে আজ সন্ধ্যায় কেন সে আশা করে যে ত… ভঙ্গ ক'রে আমরা তার সাড়া দেবো ? এই সন্ধ্যা—আজকের এই সন্ধ্যায় কে বলে দেবে আমাদের মর্যাদা বজায় রেখে আমরা আর কি করতে পারি ?

ভাগ্নীর দিকে চেয়ে দেখলাম, যদি তার চোখের চাউনী থেকে কোন ইঙ্গিত পাই, কোন নির্দেশ বা তা… কোন আভাস…কিন্তু দেখলাম ঘাড় নীচু ক'রে তেমনি আনত-মুখে সে বসে আছে। দরজার হাতলের দিকে তার দৃষ্টি নিবদ্ধ…সেই তিমির-ভেদী পেচকের অমানুষি… স্থির দৃষ্টি ! সমস্ত মুখ যেন তার রক্তহীন ম্লান হ'… এসেছে…অসীম যন্ত্রণায় ওপরের ঠোঁট দাঁত দিয়ে চে… ধ'রে আছে। আমার নিজের অন্তরের মধ্যে সং…

আর দ্বিধার যে আলোড়ন চলেছিল, হঠাৎ উপলব্ধি করলাম, সেই তরুণীর অন্তরে হয়ত তার চেয়ে শত গুণ তীব্র একটা নাটকের নিঃশব্দ অভিনয় ঘটে চলেছে··· আমি যেন শক্তিহীন, অবশ হ'য়ে পড়লাম। ঠিক সেই সময় আবার আঘাতের শব্দ এলো···তিনটে নয়, মাত্র দুটো টোকা···দ্রুত কিন্তু মৃদু!

একান্ত ক্ষীণ ও মৃদুস্বরে আমার দিকে চেয়ে মনে হলো যেন ভাগ্নী বলে উঠলো বাড়ী ছেড়ে সে চলে যাচ্ছে···আমি আর নিজেকে ধ'রে রাখতে না পেরে স্পষ্ট উচ্চ কণ্ঠে সাড়া দিয়ে উঠলাম, ভেতরে আসুন, মঁসিয়ে!

কেন আমি মঁসিয়ে কথাটা যোগ করলাম? তাকে যে শত্রু-পক্ষের অফিসর হিসাবে না দেখে, মানুষ হিসাবেই দেখছি, তাই জানাবার জন্যে? কিংবা, শুধু তাকে বুঝিয়ে দেবার জন্যে যে, কে করাঘাত করছে, তা আমরা জানি···

জানি না, কেন বলেছিলাম, জানলেও তাতে বিশেষ কিছু যায়-আসে না। তবে এ-কথা ঠিক যে, তার করাঘাতের উত্তরে সেদিন আমরা সেই প্রথম সাড়া দিয়েছিলাম এবং সে-ও সাড়া পেয়ে তবে এসে প্রবেশ করেছিল।

মনে করেছিলাম, তাকে সাধারণ পোষাকেই দেখতে পাবো, কিন্তু দেখলাম, সামরিক পোষাকে সে ঘরে ঢুকলো। তার আজকের পোষাক দেখে মনে হ'লো, তার মধ্যে সামরিক সজ্জার বিন্দুমাত্র ত্রুটী কোথাও নেই···বরঞ্চ এমন একটা অতিরিক্ততা আছে, যা দিয়ে সে ইচ্ছা ক'রেই যেন সেই সামরিক পোষাকের দিকে আমাদের দৃষ্টিকে আকর্ষণ করতে চায়। দরজাটা ঠেলে দেয়ালের সঙ্গে সমান ক'রে দিয়ে সোজা সেখানে সে এমন ঋজু আর কঠিন হ'য়ে দাঁড়ালো যে, তাকে দেখে মনে হ'লো সে যেন আলাদা আর একজন লোক ·· তার সেই স্থির কঠিন মূর্তির দিকে চেয়ে সেই আমার প্রথম লক্ষ্য পড়লো, লোকটার চেহারার সঙ্গে বিখ্যাত ফরাসী অভিনেতা লুই-জোভের আশ্চর্য সাদৃশ্য রয়েছে। কয়েক সেকেণ্ডের জন্যে সে তেমনি কঠিন, স্থির, ঋজু ভাবে মাথা সোজা ক'রে দাঁড়িয়ে রইলো, হাত দুটো যেন অলস ভাবে তার কাঁধ থেকে পাশে ঝুলে পড়েছে, পা দুটো ঈষৎ ফাঁক করা, মুখের-চেহারা প্রস্তর-কঠিন, হিম, যেন সেখানে অনুরাগের কোন চিহ্ন কোন কালে ছিল না, ভাবহীন, শূন্য···

আমি আমার ইজি-চেয়ারের ভেতর যে-ভাবে বসেছিলাম, সেখান থেকে তার বাঁ হাতটা ঠিক আমার মুখের সমান স্তরে পড়েছিল, সেই হাতটার দিকেই আমার নজর পড়লো। দেখলাম, হাতের আঙুলগুলো দেহের ভেতরের কোন্ অসীম যন্ত্রণাকে যেন রূপ দিতে চেষ্টা করছে। তার হাতের সেই অবস্থা থেকে তার বাইরের প্রস্তর-কাঠিন্য ভেদ ক'রে তার অন্তরের সকরুণ চেহারা আমার দৃষ্টির সামনে এমন ভাবে উদ্ভাসিত হ'য়ে উঠলো যে আমি আর সেখানে থেকে চোখ ফেরাতেই পারলাম না···যেন শৃঙ্খল দিয়ে কে আমার দৃষ্টিকে তার হাতের সঙ্গে বেঁধে দিলো···

সেই দিন আমি জানতে পারলাম, যদি কেউ লক্ষ্য ক'রে দেখতে জানে, তাহ'লে দেখতে পাবে, মানুষের মুখ যে-ভাবে মানুষের অন্তরের কথা প্রকাশ করে, তেমনি ধারা মানুষের মনের কথা প্রকাশ করবার ক্ষমতা আছে মানুষের হাতের। হয়ত তার চেয়ে বেশী ক্ষমতা আছে হাতের। তার দেহ আর মুখ যেখানে তার আয়ত্তে স্থির নিশ্চল হ'য়ে ছিল, দেখলাম, তার সেই হাতের আঙুলগুলো যেন সেখানে আপনা থেকে দোমড়াচ্ছে, মুষ্টিবদ্ধ হ'চ্ছে, আবার সোজা হ'চ্ছে, আবার তৎক্ষণাৎ যেন কোন-কিছুকে ধরবার জন্যে মুষ্টিবদ্ধ হ'চ্ছে···এই ভাবে এক অপূর্ব নীরব ভাষাতে তারা অন্তরের সমস্ত চাঞ্চল্যকে মূর্তি দিতে চাইছে··· মনের কোন আধিপত্য যেন তাদের ওপর নেই।

কিছুক্ষণ পরে যুবকের পাথরের চোখে যেন জীবনের স্পন্দন ফিরে এলো। এক লহমার জন্যে সে-দৃষ্টি ভাগ্নীর ওপর থেকে আমার ওপর এসে পড়লো। মনে হলো যেন, দূর আকাশ থেকে বাজ পাখী তার শিকারকে দৃষ্টি দিয়ে চিহ্নিত করলো। স্থির আঁখি-পল্লবের মধ্যে দুটো চোখ জলছিল···চোখের পাতার দিকে চেয়ে স্পষ্ট বোঝা যায় রাত্রির অনিদ্রার ইতিহাস সেখানে লেখা রয়েছে। আমার ওপর থেকে দৃষ্টি সরিয়ে নিয়ে আবার আমার ভাগ্নীর মুখের ওপর রাখলো, এবং সেখানেই তা আবদ্ধ রয়ে গেল।

অবশেষে দেখলাম, তার হাতও স্থির হ'য়ে এলো। সমস্ত আঙুল দুমড়ে মুঠো ক'রে রইলো। আস্তে দু'টো ঠোঁট একটু ফাঁক করলো, খালি বোতল থেকে ছিপি খুলতে গেলে যেমন একটা ছোট্ট অস্পষ্ট শব্দ হয়, তেমনি ছোট্ট একটা শব্দ বেরিয়ে এলো। তারপর একান্ত শূন্যকণ্ঠে এক্রেনাক বলে উঠলো, একটা বিশেষ দরকারি ব্যাপার···আপনাদের জানানো আমার কর্তব্য!

ভাগ্নী তার দিকে ঘুরে বসলো কিন্তু মাথা নত ক'রে ···পশমের বল থেকে আপনার মনে আঙুলে পশম জড়াতে লাগলো, বলটা কার্পেটের ওপর গড়িয়ে পড়ে

গেল···জানি, এ কাজ করতে কোন ভাবনা-চিন্তার দরকার হয় না···অনায়াসে যন্ত্রচালিতের মত করা যায়। তাছাড়া, নিজেকে লুকোবার পক্ষে এটা কম সাহায্য করে না।

কথা বলবার জন্যে যে ভাবে এব্রেনাককে চেষ্টা করতে হচ্ছিল, তাতে মনে হলো যেন তার প্রাণ ছিঁড়ে যাচ্ছে,···

—এই ছ'মাস ধরে আমি যা-কিছু বলেছি···ছ'মাস ধরে এই ঘরের দেওয়ালগুলো যা-কিছু শুনেছে···

হঠাৎ থেমে গিয়ে, হাঁপানী রোগীর মত জোরে ফুসফুস্ ভর্তি ক'রে শ্বাস নেবার চেষ্টা করে, তারপর আবার বলতে আরম্ভ করে,

—যা-কিছু বলেছি···আমার অনুরোধ···

আবার সে থেমে শ্বাস নেয়,—

—ভুলে যাবেন···সমস্তই ভুলে যাবেন।

দেখলাম, ধীরে তরুণীর হাত দুটো তার কোলের ওপর অবশ হ'য়ে পড়ে গেল···এবং সেইখানেই স্থির হ'য়ে পড়ে রইলো···নদীর বালুর চড়ায় নৌকো আটক পড়ে যেমন স্থির হ'য়ে পড়ে থাকে। তারপর, দেখলাম, ধীরে, অতি ধীরে, সে তার আনত মাথা তুলে সেই জার্মাণ অফিসরের দিকে—এই প্রথম···তার ম্লান দৃষ্টির প্রদীপ তুলে পরিপূর্ণ ভাবে চেয়ে দেখলো।

অস্ফুট কণ্ঠে, একেবারে যে ভাবে লোকে কানে কানে কথা বলে, সেই ভাবে অতি-মৃদু জার্মাণ অফিসরটি বলে উঠলো, ওয়েল্চ্‌স্ এইন্ লিকৃথ্‌ট্—ওগো দীপ নেবাও, নিবিয়ে দাও ঐ প্রদীপের আলো।

এবং সত্যি সত্যি সেই দৃষ্টি-প্রদীপের আলো যেন সহ্য করতে না পেরে হাত তুলে নিজের চোখে আড়াল দেয়। এই ভাবে দু' সেকেণ্ড চলে গেল···তারপর চোখ থেকে হাত নামিয়ে রাখলো কিন্তু সোজা আর চাইতে পারলো না। এবার তার পালা, সে মাটির দিকে আনত মুখে চেয়ে রইলো···

কয়েক মুহূর্ত পরে তার ঠোঁট দু'টো অস্ফুট শব্দ ক'রে আবার যেন নড়ে উঠলো···সুদূর উদাসীন কণ্ঠে সে বললো,

—আমি তাদের দেখে এলাম···আমার বিজয়ী বন্ধুদের···

তারপর কয়েক সেকেণ্ড পরে, আরো নীচু গলায় বললো,

—তাদের সঙ্গে কথা বলেও দেখলাম···

আবার কয়েক সেকেণ্ড নীরব থেকে তিক্ত সুরে বলে উঠলো,

—কিন্তু তারা আমার কথা শুনে হেসে উঠলো।

তারপর ঘাড় তুলে আমার দিকে চেয়ে গম্ভীর ভাবে আপনার মনে তিনবার ঘাড় নেড়ে উঠলো। চোখ বন্ধ ক'রে বলতে লাগলো,

—তারা আমাকে বললো, তুমি কি বুঝছো না, আজ তাদের মুঠোর মধ্যে পেয়েছি···হাঁ, তারা ঠিক তাই-ই বললো···মুঠোর মধ্যে পেয়েছি···তারা আমাকে ভর্ৎসনা করে উঠলো, আজ জার্মাণীতে কে এমন বোকা আছে যে ফ্রান্সকে এই সুযোগে একেবারে পিষে না ফেলতে চাইবে—এমন ভাবে পিষে ফেলতে হবে যাতে আর কোন দিন সে জার্মাণীর দিকে মুখ তুলে ফিরে চাইতে না পারে। আমার মুখের দিকে চেয়ে তারা সবাই অট্টহাস্য ক'রে উঠলো, হাসতে হাসতে আমার পিঠ চাপড়ে মুরুব্বির মত আমাকে ব্যঙ্গ ক'রে বলে উঠলো, আমরা তো কেউ গানের চাষ করি না।

শেষ কথাগুলো সে যে-সুরে বললো, তাতে তার সহযাত্রীদের সম্বন্ধে তার অন্তরের সংগোপন ঘৃণা তীব্র-ভাবে ফুটে উঠলো অথবা তারা তার সঙ্গে যে-ব্যঙ্গের সুরে কথা বলেছিল, তারই প্রতিধ্বনি তার কণ্ঠে বেজে উঠলো।

—তবুও শেষ একবার চেষ্টা করলাম, প্রাণের দুরন্ত আবেগে যা মনে এলো, তাই তাদের সামনে উপস্থিত করলাম। তারা উত্তরে শুধু হেসে উঠলো, হোঃ! হোঃ!···বিজ্ঞের মত তারা আমাকে উপদেশ দিলো, রাজনীতি কবির স্বপ্ন-দেখা নয়। তুমি ভেবেছ, কিসের জন্যে আমরা এই যুদ্ধে মরতে এসেছি? ঐ বুড়ো ফরাসী মার্শালের সঙ্গে প্রেম করবার জন্যে? সঙ্গে সঙ্গে তারা আবার হেসে উঠলো। "আমরা কেউ পাগলও হয়ে যায় নি, বুদ্ধিশুদ্ধিও হারাই নি। এত দিন পরে আমরা ফ্রান্সকে ধ্বংস করবার সুযোগ পেয়েছি এবং ফ্রান্সকে ধ্বংস আমরা করবোই, শুধু যে তার রাজ্যই ধ্বংস করবো তা নয়, তার অন্তরাত্মাকে পর্যন্ত ধ্বংস ক'রে ফেলবো। হাঁ···বিশেষ ক'রে তার সেই উদ্ধত অন্তরকে ধ্বংস করতেই হবে। সে-ই হলো সব চেয়ে বড় বিঘ্ন, সব চেয়ে বড় শত্রু। বুঝেছ বন্ধু, সে-ই হলো এখন আমাদের আসল কাজ, সে সম্বন্ধে যেন এক তিলও ভুল ধারণা না থাকে। আমাদের হাসি দিয়ে, আমাদের খুশী দিয়ে ফ্রান্সকে দরকার হলে পিঠ চাপড়ে ভেতর থেকে দেউলিয়া ক'রে ফেলবো···ফ্রান্সকে আমরা য়ুরোপের রাস্তার মাদী কুকুর ক'রে ছেড়ে দেবো···।"

নীরব হয়ে সে দাঁড়িয়ে থাকে। মনে হয় যেন তার

দম ফুরিয়ে এসেছে…শ্বাস নিতে কষ্ট হচ্ছে। এত জোরে দাঁতে দাঁত দিয়ে চেপে ধরলো যে দুই গালের হাড় উঁচু হয়ে উঠলো, কপালের ওপর একটা শিরা মোটা হয়ে ফুটে উঠলো, যেন একটা কেঁচো মস্তিষ্কের দিকে এগিয়ে চলেছে। দু'দিকের রগ স্পষ্ট দেখা যাচ্ছে, দপ-দপ করছে। হঠাৎ মনে হলো যেন তার মুখের চামড়ার তলা দিয়ে একটা তীব্র কাঁপনের তরঙ্গ বয়ে গেল, ঝড় যেমন হ্রদের বুকের ভেতরটা কাঁপিয়ে দিয়ে যায়। ফরাসী তরুণীর বিস্ময়-বিস্ফারিত দুই আয়ত চোখের দিকে চেয়ে সে ধীর, স্থির, বেদনা-ভারাতুর কণ্ঠে বলে উঠলো, কোন আশা নেই! আর কোন আশা নেই!

সেই অমোঘ নিষ্ঠুর সত্যের অসহ্য নির্লজ্জ প্রকাশে তার সমস্ত দেহ-মন যেন ছিন্ন-ভিন্ন হয়ে যায়। একান্ত কুণ্ঠিত ভাবে, উদাসীন ম্লান কণ্ঠে বলে ওঠে, আশা নেই! আশা নেই!

সহসা তার কণ্ঠস্বর বদলে গেল। স্পষ্ট দীপ্ত কণ্ঠে, বজ্র-নিনাদের মতন, সমর-ঘোষণার মতন, সে চীৎকার ক'রে বলে উঠলো, আশা নেই! আশা নেই!

তারপর…নীরবতা…পরিপূর্ণ স্থির নীরবতা। মনে হলো তার মধ্যে যেন তার হাসি শুনতে পেলাম। সমস্ত কপালটা হঠাৎ দেখি রেখায় রেখায় ভরে উঠেছে। ঠোঁট দুটো, ব্যাধিগ্রস্ত রোগীর ঠোঁটের মতন ম্লান বিবর্ণ হ'য়ে গিয়েছে।

—তারা সমস্ত দোষ আমার ঘাড়ের ওপর চাপিয়ে দিতে চায়। আমার ওপর রাগ ক'রে তারা বললো, "এই তুমি…তোমাকে দিয়েই আমরা বুঝেছি…আসল বিপদ কোথায়! এরি মধ্যে তুমি তার জন্যে প্রেমে উন্মাদ হ'য়ে গিয়েছ! এই হলো আসল বিপদ! আসল ব্যাধি! এই ব্যাধির অভিশাপ থেকে সমস্ত য়ুরোপকে বাঁচাতে হবে। এ বিষ য়ুরোপের গা থেকে ঝেড়ে বার ক'রে ফেলে দিতে হবে!" তারা সব কথা আমাকে বুঝিয়ে বলেছে, তারা কি করবে, কি করছে, কোন কিছুই জানাতে আমাকে বাকী রাখে নি। আপনাদের দেশের সাহিত্যিকদের ওরা পিঠ চাপড়ে বাহবা দিচ্ছে, সেই সঙ্গে বেলজিয়ামে, হল্যাণ্ডে, যে-সব দেশে জার্মাণ সৈন্য গিয়ে হাজির হয়েছে, সেখানে তারা ভাল করে বেড়ার পর বেড়া বসাচ্ছে। সেই বেড়া ডিঙিয়ে একখানা ফরাসী বইও কোথাও ঢুকতে পারবে না…পারে, স্কুল-পাঠ্য বিজ্ঞানের বই…যন্ত্রপাতির বই…সিমেন্ট তৈরী করবার বই…তা ছাড়া আর কোন ফরাসী বই…সাহিত্য শিক্ষা বা কৃষ্টির কোন বই-এর অস্তিত্বের কোন সম্ভাবনা নেই।

ঘরের মধ্যে হঠাৎ পথ হারিয়ে ঢুকে পড়ে নীড়-মুখী রাত্রির পাখী যেমন অসহায় ভাবে ঘরের দেয়ালের চার কোণে ছুটোছুটি ক'রে নিজের পাখার ঝাপটে নিজেই আহত হয়ে পড়ে, তেমনি ভাবে তার দৃষ্টি ঘরের চার-দিকে অস্থির হয়ে ঘুরে বেড়ায়। আশ্রয়-নীড়ের অন্বেষণে হতাশ হয়ে অবশেষে বই-এর আলমারীর অন্ধকার এক কোণে এসে যেন সে তার আশ্রয় খুঁজে পায়। আলমারীর সেই থাকে ছিল রেসিন্, রোঁসার্ড, রুশো। সেইখানেই তার দৃষ্টি কিছুক্ষণ স্থির আবদ্ধ হয়ে থাকে, তার পর কণ্ঠ দিয়ে মথিত গর্জনের মত ধ্বনিত হয়ে ওঠে, কেউ নয়, কেউ নয়, এদের কাউকেই বেঁচে থাকতে দেবে না!

তার সেই আশঙ্কার পূর্ণ তাৎপর্য আমরা হয়ত বুঝতে পারি নি মনে ক'রে সে আমাদের বুঝিয়ে বলে শুধু যে আপনাদের আধুনিক সাহিত্যিকেরাই নিষিদ্ধ, তা নয়।…ফরাসী সাহিত্যের, ঐ আপনার আলমারীতে যাঁরা রয়েছেন, তাঁরা সবাই…সবাই নিষিদ্ধ…একজনকেও ওরা বেঁচে থাকতে দেবে না!

সেই রাত্রির আধ-আলো-আধ-অন্ধকারে তার দৃষ্টি অসহায় মমতায় সেই বাঁধানো বইগুলির ওপর দিয়ে যেন স্পর্শ করে যায়। চীৎকার করে ওঠে, সারি সারি ঐ প্রদীপের আলো, ওরা সব নিবিয়ে দেবে! এমন ভাবে নিবিয়ে দেবে যে আর তাদের আলোয় য়ুরোপ উদ্ভাসিত হবে না!

তার সেই আর্ত কণ্ঠের সুগভীর আকুতি আমার অন্তরে এসে যেন আছড়ে পড়লো, আমার অজ্ঞাতে প্রতিধ্বনির মতন শুধু একটা কথা, আর্তনাদের মতন বেরিয়ে এলো,

—সব শেষ!

তারপর আবার সেই নীরবতা। কিন্তু আজ এই নীরবতার আড়ালে অন্তরে এ কি অস্পষ্ট অব্যক্ত যন্ত্রণা! এর আগে এই ঘরে বহু দিন এমনি নীরবতার মধ্যে কেটেছে; সমুদ্রের শান্ত মূর্তির আড়ালে অদৃশ্য অতল গভীরে যেমন সামুদ্রিক জীবেরা আত্মরক্ষার জন্যে সর্বদা পরস্পর সংঘর্ষে মত্ত থাকে, বাইরে সমুদ্রের ওপর তার কোন চিহ্ন দেখা যায় না, তেমনি সেদিন সেই নীরবতার সমুদ্রের অতল অদৃশ্য-লোকে চলতো পরস্পর-বিরোধী সব চিন্তার দ্বন্দ্ব কিন্তু আজ এই নীরবতার মধ্যে এ কি আত্ম-নির্যাতনের অসহ্য যন্ত্রণা!

অবশেষে, সে-ই নীরবতা ভঙ্গ করে ব্যথিত শান্ত

কণ্ঠে আবার বলে উঠলো, আমার একজন বন্ধু ছিল,··· সহোদর ভায়ের মতন···একসঙ্গে দু'জনে স্কুলে পড়েছি ···ষ্টুটগার্টে একসঙ্গে এক ঘরে কাটিয়েছি···মুরেমবুর্গে একসঙ্গে তিন মাস বাস করি···একজনকে বাদ দিয়ে আর একজন কোন কাজই করি নি···কবিতা লিখলে আগে সে আমাকে তা পড়ে শোনাত···আমি সঙ্গীত রচনা করলে আগে তাকে শোনাতাম···সে ছিল রোমাণ্টিক, ভাবপ্রবণ···কিন্তু একদিন সে আমাকে ছেড়ে চলে গেল···মিউনিকে গিয়ে সেখানে তার কবিতার নতুন শ্রোতা জুটলো···মাঝে মাঝে আমাকে চিঠি লিখে তার কাছে যাবার জন্যে ডাকতো···সেদিন প্যারিসে যাদের সঙ্গে দেখা হয়েছিল, তার মধ্যে সে-ও ছিল···দেখলাম, তাকে তারা সম্পূর্ণ আলাদা মানুষ গড়ে তুলেছে···সম্পূর্ণ আলাদা···

যেন কোন অন্যায় আবেদনকে প্রত্যাখ্যান করতে হচ্ছে, এমনি ভাবে আপনার মনে সে ধীরে ঘাড় নাড়তে থাকে।

—প্যারিসে যারা আমাকে ঠাট্টা করেছিল, তাদের মধ্যে সে-ই সব চেয়ে বেশী আমার ওপর বিরূপ হয়েছিল। সে যে শুধু ব্যঙ্গই করেছিল তা নয়, আমার ওপর রীতিমত ক্রুদ্ধ হয়েছিল। এক একবার আমার দিকে কটমট করে চেয়ে চীৎকার করে বলে উঠেছে, বিষ! বিষ! এই বিষ থেকে তোমাকে বাঁচাতে হবে। মাঝে মাঝে আঙুল দিয়ে আমার পেটে খোঁচা মেরে রসিকতাও করেছে। বিজ্ঞের মতন হাসতে হাসতে বলেছে, জানিস, ওরা ভয় পেয়ে গিয়েছে, স্রেফ ভয়ে শুকিয়ে গিয়েছে···পকেট আর পেটের ভাবনা ওদের ব্যবসা-বাণিজ্যের ভাবনা···তা ছাড়া ওদের আর কোন চিন্তা নেই। এ ছাড়া অন্য যে দু'-একজন আছে তাদের আমরা পিঠ চাপড়ে ঘুম পাড়িয়ে দেবো···হা···হা··· হা···এই বলে আমার দিকে চেয়ে এমন হাসতে সুরু করলো যে হাসতে হাসতে সারা মুখ লাল হয়ে উঠলো। বললো, এক টুকরো রুটী দিয়ে আমরা তাদের দেহ-মন কিনে নেবো!

নিশ্বাস নেবার জন্যে ওয়ার্ণার একবার থামলো।

—তবুও আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম, তোমরা কি করছো, তা একবার ভাল করে ভেবে দেখেছ? সত্যিই তোমরা ভেবে দেখেছ, যা করবে বলছ তার প্রকৃত তাৎপর্য কি? উত্তরে তারা বলেছিল, তুমি কি ভেবেছ তাতেই আমরা ভয় পেয়ে যাব? আমরা যা করছি, সুস্থ মস্তিষ্কে বিচার করেই করছি। তখন আমি বললাম, তাহ'লে তোমরা বলতে চাও, তোমরা সারা দেশটাকে কবরের মধ্যে রেখে দেবে, চিরকালের জন্যে?

—তারা উত্তর দিয়েছিল, জানো, এ হলো আমাদের জীবন-মরণের ব্যাপার। জয় করতে হলে যা একমাত্র দরকার তা হচ্ছে শক্তি, কিন্তু শক্তি দিয়ে যা জয় করা যায়, শক্তি দিয়ে তাকে ভোগ করা যায় না। আমাদের শক্তি যদি এমনি বজায় রাখতে হয়, তা হলে শুধু আমাদের সৈন্য দিয়েই তা বজায় রাখতে পারবো না···

তখন আমি বলে উঠলাম, তা বলে নিজের আত্মাকে ধ্বংস ক'রে এই শক্তিকে বজায় রাখতে হবে? এই কি তার মূল্য?

—তারা উত্তর দিয়েছিল, আত্মা কখনো মরে না··· এমনি ধারা বহু বিপদের মধ্যে দিয়েই সে বেচে এসেছে···নিজের চিতাভস্ম থেকে সে আবার জন্মগ্রহণ করে। সুতরাং তার জন্যে ভাবনা করবার দরকার নেই···আমাদের সামনে হাজার বছরের ওপর দৃষ্টি রেখে এখন আমাদের গড়ে তুলতে হবে, এবং তার জন্যেই আমাদের আগে ধ্বংস করতে হবে।

আমি তার মুখের দিকে স্থির গভীর ভাবে চেয়ে দেখলাম। তার চোখের দৃষ্টির ভেতর দিয়ে তার মনের তলা পর্যন্ত দেখলাম। দেখলাম, সে যা বলেছে, তার মধ্যে তার কোন আত্ম-প্রবঞ্চনা নেই। সেইটেই হলো তার সম্বন্ধে সব চেয়ে ভীষণ দুঃখের কথা।

কথা শেষ হওয়ার সঙ্গে সঙ্গে সে এমন ভাবে সামনে চেয়ে রইলো যে, তার সেই চোখের দৃষ্টি দেখে আমার স্পষ্ট মনে হলো যেন সে সামনেই কোন ভয়াবহ হত্যাকাণ্ড প্রত্যক্ষ করছে। তার শেষ কথাগুলো হয়ত আমরা বিশ্বাস করে নিতে পারি নি, সে জন্যে সে বলে উঠলো, তারা যা বলেছে তারা তা করবেই···নিয়ম ক'রে ঘড়ি ধরে অক্লান্ত ভাবে তা করবে···আমি জানি, এমন কিছু নেই যা শয়তানদের থামিয়ে রাখতে পারে।

যেখানে দাঁড়িয়ে ছিল, সেখান থেকে এক পাও আর সে নড়ে নি। খোলা দরজার সামনে কাঠের পুতুলের মতন অচল দাঁড়িয়ে ছিল, দুদিকে দেয়ালে ভর দিয়ে হাত দুটোকে যেন আটকে রেখেছিল, তা না করলে হয়তো হাত দুটো আপনা থেকেই আপনার ভারে পড়ে যেতো। তার মুখের রঙ বিবর্ণ হয়ে এসেছিল, মোমবাতির মতন নয়, দেয়ালের রঙ উঠে গেলে যেমন বিবর্ণ হয়ে যায়, তেমনি।

দেখলাম, ধীরে ধীরে দীর্ঘ দেহটাকে যেন একটু নত করলো। তার পর হাত তুলে আমার ভাগ্নীর দিকে প্রসারিত করলো, করতল মাটির দিকে, আঙুলগুলো

যেন দেখিয়াছেন, কিছুতেই স্মরণ করিয়া উঠিতে পারিলেন না।

কিছুক্ষণ পরে পেয়াদা হাঁকিল, "আসামীদের যারা আত্মীয় তারা টিকিট দেখিয়ে ঢোক!"

পিছন হইতে কে বলিয়া উঠিল, "টিকিট? এ কি সার্কাস না কি!"

আবার বিচারগৃহে যে যাহার আসনে আসিয়া বসিল। বিচারকদের আসার সঙ্গে সঙ্গে আবার সকলে উঠিয়া দাঁড়াইয়া আবার বসিল। আদালতে বসিতেই সরকারী উকিল বক্তৃতা দিতে আরম্ভ করিল।

তাহার বক্তৃতা শুনিয়া বৃদ্ধ সিজভ অস্ফুট স্বরে বলিয়া উঠিল, "মিথ্যে কথা সব!"

আসামীরা তেমনি নিজেদের মধ্যে গল্প লইয়াই ব্যস্ত ছিল। তাহাদের সম্বন্ধে কি বলা হইতেছে তাহা শুনিবার জন্য তাহাদের কোনও আগ্রহ ছিল না।

মা বিচারকদের দিকে চাহিয়াছিলেন। তাঁহাদের মুখের দিকে চাহিয়া মায়ের স্পষ্ট ধারণা হইল যে এই বক্তৃতা শুনিতে তাঁহাদের কাহারও ভাল লাগিতেছে না।

কিছুক্ষণ পরে হঠাৎ সরকারী উকিলের বক্তৃতা শেষ হইয়া গেল। মাথা নীচু করিয়া বিচারকদের অভিবাদন জানাইয়া তিনি আপনার আসনে গিয়া বসিলেন।

আইভানোভিচ আসামীদের পক্ষ হইতে একজন উকিল ঠিক করিয়াছিল। তিনি কিছুক্ষণ বলিবার পর সহসা আসামীদের দিক হইতে পাভেল উঠিয়া দাঁড়াইল। তাহাকে সেই ভাবে হঠাৎ উঠিয়া দাঁড়াইতে দেখিয়া সকলে নীরব হইয়া গেল।

পাভেল গম্ভীর ভাবে বলিয়া উঠিল,—"আপনাদের এই আদালতে দাঁড়িয়ে আমি আত্মপক্ষ সমর্থন করতে উঠি নি, আত্মপক্ষ সমর্থন করতে চাইও না। আমি শুধু সেই বিচারককে গ্রাহ্য করি, যে বিচার আসবে আমাদের দলের তৈরী আদালত থেকে। তবুও কয়েকটা কথা বলতে চাই। যে-কথা আপনারা কিছুতেই বুঝতে পারছেন না, সেটা একটু আমি বুঝিয়ে দিতে চাই।"

সহসা তাহার সেই গম্ভীর স্থির স্পষ্ট কণ্ঠস্বরে সমস্ত ঘর থম্‌থম্‌ করিয়া উঠিল। সে ধ্বনি সহসা সেই বদ্ধ ক্ষুদ্র আবেষ্টনীর মধ্যে প্রান্তরের সীমাহীনতাকে আনিয়া দিল। মা দেখিতেছিলেন, তাঁহার পুত্র যেন সম্মুখ হইতে সকলকে দূরে সরাইয়া দিয়া একা এক অপরূপ মহিমায় সমুদ্ভাসিত হইয়া উঠিয়াছে। পাভেল বলিতেছিল:

"আমরা সাম্যবাদী! তার মানে আমরা ব্যক্তিগত সম্পত্তির চিরশত্রু। আমরা বুঝেছি, এই অর্থ-সংগ্রহের মোহই মানুষের কাছ থেকে মানুষকে দূরে রাখে, পরস্পরকে আঘাত করবার জন্যে পরস্পরের হাতে তুলে দেয় শাণিত অস্ত্র, জাগিয়ে তোলে হাজার রকমের সমাপ্তিহীন স্বার্থের সংঘর্ষ! আমরা জানি, এই ব্যক্তিগত অর্থ-সংগ্রহের মোহে মানুষ নিজেদের কাজকে সমর্থন করিয়ে নেবার জন্যে নানা রকমের মিথ্যে কথা তৈরী করে ঢাকতে চায় তাদের অনাচারকে, প্রবঞ্চনাকে, সমস্ত মিথ্যাচারকে। যে সমাজ মানুষকে শুধু মনে করে অর্থ বাড়াবার একটা কল মাত্র, সে সমাজ কখনও আমাদের মিত্রভাবে গ্রহণ করতে পারে না—আমরাও কখন তার রীতি-নীতি মানতে পারি না! এই রকম সমাজের বিধি-বিধান থেকে মানুষকে দেহের দিক দিয়ে, তার মনের দিক দিয়ে সকল রকমে মুক্তি দেবার জন্যে আমরা চাই যুঝতে এবং আমরা যুঝবোও।

—"আমরা মজুর! একটা ছোট্ট খেলনা থেকে পাহাড়প্রমাণ কল পর্য্যন্ত সমস্তই আমাদের শ্রমে তৈরী হয়। প্রত্যেক লোকই আমাদের কাজে লাগাতে চায়, শুধু তাদের নিজের স্বার্থসিদ্ধির জন্যে! আজ আমরা তাই চাই সেই স্বাধীনতা, যা কালক্রমে সমস্ত শক্তি এনে দেবে তাদেরই হাতে, যারা হাত দিয়ে সৃষ্টি করেছে এই সভ্যতাকে। আমাদের মূলমন্ত্র হচ্ছে—শক্তির অধিকার থাক সকলে; ঐশ্বর্য্য উৎপন্ন করবার সমস্ত রকম জিনিসের ওপর থাক সকলের অধিকার; আর সেই সঙ্গে এই হোক নিয়ম, প্রত্যেক লোককে হবে নিজের হাতে শ্রম করতে।"

—"এই আমাদের কথা! দেখছেন, আমরা বিপ্লবী নই!"

বৃদ্ধ বিচারকটি বলিয়া উঠিলেন, "অত বেশী কথা বলবার কি দরকার?"

পাভেল সোজা হইয়া দাঁড়াইল। তাহার নীল চোখে একটা কোমল করুণ আভা ফুটিয়া উঠিল। সে বলিতে লাগিল:

—"যত দিন ব্যক্তিগত সম্পত্তি থাকবে, তত দিন আমরা এই রকম বিদ্রোহী হয়ে থাকবো। যত দিন এক দল লোক শুধু খেটে খাবে, আর এক দল শুধু হুকুম চালাবে, তত দিন আমরা থাকবো বিদ্রোহী। সম্পত্তি চায় সংরক্ষণ। কি প্রাণান্ত চেষ্টা না করতে হয়

সম্পত্তিতে সংরক্ষণ করতে। এই প্রবৃত্তি মানুষকে এতদূর পেয়ে বসে যে, তার দাস হয়ে পড়ে। অন্তরের দিক্ দিয়ে হয়ে যায় ক্রীতদাস। যে সমস্ত অভ্যাস এবং সংস্কার আপনারা তৈরী করেছেন, তার ভার এক তিল নামাতে আপনারাই পারেন না—মনের দিক দিয়ে আমরা তো মুক্ত! জীবন থেকে মানুষকে দূরে সরিয়ে রেখে আপনারা জগৎকে করে তুলেছেন বিচ্ছিন্ন, ভেদ-ক্লিষ্ট; এই বিচ্ছিন্নতাকে দূর করে আমরা জগৎকে সমগ্র সম্পূর্ণ করতে চাই।"

কয়েক সেকেণ্ড থামিয়া পাভেল আপনার মনে বলিয়া উঠিল,—"এবং তা হবেই।"

তারপর কয়েক বার আপনার মনে শেষের কথাগুলি আবৃত্তি করিতে করিতে সে বলিয়া উঠিল, "আমার বক্তব্য শেষ হয়ে গেছে। তবে শেষে এইটুকু বলতে চাই, ব্যক্তিগত ভাবে আপনাদের অপমান করা আমার আদৌ ইচ্ছা ছিল না। বরঞ্চ, এই প্রহসনের অনিচ্ছুক দর্শক হিসাবে এখানে থাকতে বাধ্য হয়ে, আপনাদের মুখের যে চেহারা দেখলাম তাতে আমার মনে আপনাদের প্রতি করুণাই হচ্ছে।"

বিচারকদের দিকে না চাহিয়াই পাভেল বসিয়া পড়িল। ধীরে আন্দ্রি আগাইয়া আসিল। বিচারকদের আহ্বান করিয়া আন্দ্রি বলিয়া উঠিল, "আসামী পক্ষের ভদ্রমহোদয়গণ—"

ক্রুদ্ধ হইয়া চীৎকার করিয়া স্থূলকায় বিচারকটি বলিয়া উঠিলেন, "তোমার সামনে বসে কোর্ট, আসামীদের উকিল নয়!"

আন্দ্রির চোখে দুষ্টুমির হাসি ফুটিয়া উঠিল। মা সে হাসি ভাল করিয়া জানিতেন। আন্দ্রি বিস্মিত হইয়া বলিয়া উঠিল, "তাই নাকি? না বোধ হয়। আপনারা বিচারক তো নন—আপনারাই তো আসামীদের—"

—"সাক্ষাৎ কেসের সঙ্গে জড়িত নয় এমন কোন কথা বলতে পারবে না।"

—"সাক্ষাৎ ভাবে যা এই কেসের সঙ্গে জড়িত? আচ্ছা তাই হবে, আমি তা হলে ভাবতে পারি যে আপনারা হচ্ছেন সত্যিই বিচারক, স্বাধীন, সাধু—"

"তোমার চরিত্র-ব্যাখ্যানের কোন প্রয়োজন নেই!"

"প্রয়োজন নেই—বলেন কি, মশাই? আচ্ছা মনে করুন, আপনার সামনে দুটো দল দাঁড়িয়ে আছে। এক দল বলছে—ওরা আমাদের সর্বস্ব হাতিয়ে নিয়েছে। অপর দল বলছে—হাতিয়ার আছে, তাই হাতাবার অধিকারও আমাদের আছে—"

"গল্প আমরা শুনতে চাই না।"

"বুড়ো লোকদের তো গল্প শুনতে ভাল লাগে!"

"তোমার ভাঁড়ামী বন্ধ কর! তুমি বসো! কথা বলতে পারবে না আর।"

আন্দ্রি ঠোঁটে ঠোঁট চাপিয়া বসিয়া পড়িল। সাময়লভকে উঠিতে দেখিয়া বৃদ্ধ বিচারকটি বলিয়া উঠিল, "তুমি বসো, তুমি কোনো কথা বলতে পারবে না।"

সাময়লভ তখন বলিতে আরম্ভ করিয়াছে, "এইমাত্র সরকারী উকিল আমাদের বর্ব্বর, সভ্যতার শত্রু বলে গালাগাল দিলেন। আমি শুধু তাঁকে জিজ্ঞাসা করতে চাই, তাঁদের সভ্যতাটা কি রকম? তোমরাই নারীর নারীত্বকে নষ্ট করেছ, মানুষকে এমন জায়গায় নিয়ে ফেলেছ যেখানে চুরি-চামারি করতে সে বাধ্য—মদের মধ্যে তাকে ডুবিয়ে রেখেছো—এই তো তোমাদের সভ্যতা! আমরা সত্যিই এই সভ্যতার শত্রু! তবে আমরা শ্রদ্ধা করি আর এক সভ্যতাকে, তার স্রষ্টাদের তোমরা অনন্ত নির্য্যাতন দিয়েছ, নির্ব্বাসনে পচিয়ে মেরেছ—পাগল ক'রে দিয়েছ—"

"এখনও বলছি চুপ কর।"

সাময়লভ বসিলে ফিডরের ডাক পড়িল। শামপেনের বোতলের ছিপির মত লাফাইয়া উঠিয়া রাগে কাঁপিতে কাঁপিতে সে বলিয়া উঠিল, "আমি প্রতিজ্ঞা করছি, যা শাস্তি দাও—যেখানেই নির্ব্বাসনে পাঠাও, আমি পালাবই, নিশ্চয়ই পালাবো, পালিয়ে এসে আবার—"

তাহাকে জোর করিয়া বসাইয়া দেওয়া হইল।

তাহাদের মধ্যে আর কেহ কোন কথা বলিল না। বৃদ্ধ সিজভ মাকে ডাকিয়া বলিল, "এবার রায় দেবে!"

মা সচকিত হইয়া উঠিলেন! কিছুক্ষণ পরে বৃদ্ধ বিচারকটি একটানা সুরে কি বলিয়া গেলেন—মা বুঝিতে পারিলেন না।

সিজভ বলিল, "নির্ব্বাসন!"

মা শুষ্ক কণ্ঠে বলিলেন, "ও আমি জানতামই।"

বিচারকগণ উঠিয়া গেলেন। আসামীদের বেড়ার কাছে তাহাদের আত্মীয়েরা শেষ দেখা করিবার জন্য আসিল। মা আসিয়া পাভেলের সহিত দেখা করিলেন। অন্য সকলের মতই খাওয়া, কাপড়-চোপড়, স্বাস্থ্য সম্বন্ধেই অতি সাধারণ কথাবার্ত্তা বলিতে লাগিলেন! কিন্তু তাঁহার অন্তরে সহস্র কথা জাগিয়া উঠিতেছিল, তাঁহার নিজের সম্বন্ধে, শাশাকার এবং তাহার সম্বন্ধে। কিন্তু কথার অন্তরালে অন্তঃসলিলা ধারায় মত তাঁহার অন্তরে আজ অপূর্ব্ব এক কলনাদিনী স্নেহক্ষীরধারা বহিয়া চলিয়াছিল—তাহার উজ্জ্বল গতি যেন তিনি আর

সহ্য করতে পারছিলেন না। কেমন করিয়া পাভেলকে বুকের অতি নিকটতম স্থলে রাখা যায়, কেমন করিয়া জানান যায় যে, তাহাকে ভালবাসিয়া বৃদ্ধার অন্তর ভরিয়া গিয়াছে, কি করিলে সে সন্তুষ্ট হইবে!

মা বলিলেন, "অল্প বয়সের ছেলেদের বিচার করবার জন্যে বুড়োদের বিচারক করা ঠিক নয়।"

হাসিয়া পাভেল উত্তর দিল, "তার চেয়ে যাতে অল্প বয়সের ছেলেদের আদালতে না আসতে হয় আর বুড়ো লোকদের না বিচার করতে বসতে হয়, জীবন সেই ভাবে নতুন করে সাজানো ভাল নয়?"

মা দেখিতেছিলেন, লিটল্ রাশিয়ান সকলের সঙ্গে কথা বলিতেছে। পাভেলের চেয়ে তাহার স্নেহের প্রয়োজন বেশী, তাহা মা বুঝিতেন। আগাইয়া গিয়া তাহার সহিত কথা বলিতে লাগিলেন।

অল্পক্ষণ পরেই পুলিশের লোক আসিয়া তাহাদের লইয়া গেল! আদালত হইতে বাহির হইতে বিস্ময়ে দেখেন, কখন ক্লান্ত নগরীর উপর রাত্রির ছায়া নামিয়া আসিয়াছে। পথে লণ্ঠনের আলো জ্বলিয়া উঠিয়াছে, আকাশে জ্বলিয়া উঠিয়াছে তারার প্রদীপ।

আদালতের চারিদিকে দল বাঁধিয়া সংবাদের জন্য লোক ঘুরিয়া বেড়াইতেছিল। তাঁহাদের দেখিয়া তাহারা আগাইয়া আসিয়া জিজ্ঞাসা করিতে লাগিল।

সিজভ ঘাড় নাড়িয়া মাকে বলিল, "লক্ষ্য করেছ নিলোভনা, লোকে জিজ্ঞাসা করছে।"

একটা পথের বাঁকে হঠাৎ কয়েক জন যুবক এবং যুবতী মাকে ঘিরিয়া দাঁড়াইল। বিচারের ব্যাপার তন্ন তন্ন করিয়া জিজ্ঞাসা করিল। তাহার মধ্য হইতে একজন বলিয়া উঠিল, "যদি অনুমতি দেন, আপনার হাত একটু স্পর্শ করবো।"

বলিতে বলিতে সকলেই হাত বাড়াইয়া দিল। মা সকলের সঙ্গে কর-মর্দন করিলেন। কে বলিয়া উঠিল, "আপনার ছেলে পুরুষত্বের আদর্শ হয়ে থাকবে!"

কে একজন চীৎকার করিয়া উঠিল, "দীর্ঘজীবী হোক রুশ-শ্রমিকেরা।"

চারিদিক হইতে বহু কণ্ঠে ধ্বনিয়া উঠিল, "দীর্ঘজীবী হোক শ্রমিকেরা!" কাছেই কম্পিত কণ্ঠে কে বলিয়া উঠিল, "শোন কমরেডরা, একটা রাক্ষস আজ রাশিয়ার লোকদের গ্রাস করে ফেলছে—তার নাম হলো স্বেচ্ছাতন্ত্র! তারই উদরের তলহীন গহ্বরে আজ আবার কয়েক জন—"

সিজভ মায়ের হাত ধরিয়া টানিয়া লইয়া বলিল, "চল, বাড়ী ফেরা যাক এখন!"

শাশাঙ্কা স্থির করিয়াছিল, পাভেলের সঙ্গে সে-ও নির্বাসনে যাইবে। নির্বাসনে তাহাদের দুই জনের জীবন একসূত্রে বাঁধা হইবে।

ঘরের মধ্যে নিবিড় হইয়া বসিয়া তাহারা সেই কথাই আলোচনা করিতেছিল। শাশাঙ্কা ঘন ভ্রূ তুলিয়া জানালার বাহিরে দূর আকাশের দিকে চাহিয়াছিল।

মা বলিতেছিলেন, "তারপর তোদের যখন ছেলে হবে, আমিও তখন তোদের কাছে গিয়ে থাকবো। এখানে যেমন আছি, সেখানে তার চেয়ে আর কি খারাপ থাকবো! পাভলুসা একটা কাজ যোগাড় করে নেবে—ও ঠিক তা পারবে—"

আপনার মনে কি চিন্তা করিতে করিতে শাশাঙ্কা বলিয়া উঠিল, "কিন্তু সে তো সেখানে বরাবর থাকবে না—তাকে তো চলে আসতে হবে—আর সে চলে আসবেই!"

"তা কি করে হয়? ধর, যদি তখন ছেলেপুলে হয়—তাদের ফেলে—"

"সে যখন হবে তখন দেখা যাবে। যদি তাই হয়, আমার দিক দিয়ে আমি বলতে পারি, আমি এক মুহূর্ত্তের জন্যও তার ইচ্ছার বিরুদ্ধে তাকে আটকে রাখতে চাইবো না। যে-কোন মুহূর্ত্তে স্বাধীন-ভাবে যা ইচ্ছে তাই সে করতে পারে। আমি তার কমরেড—হ্যাঁ, স্ত্রীও বটে কিন্তু তার জীবন যে-পথে যাত্রা করেছে, সেখানে আমাদের সেই সম্বন্ধটাকে সচরাচর স্বামি-স্ত্রীর যে সম্বন্ধ হয়, সে ভাবে আমি দেখতে চাই না। তাকে ছেড়ে দিতে আমার কষ্ট হবে জানি কিন্তু তবুও তা করতে হবে। আর সে ভাল রকমই জানে, স্বামীকে সিন্দুকের টাকার মত আমি দেখি না—"

তাহাকে বুকে টানিয়া লইয়া গাঢ় আলিঙ্গনে বদ্ধ করিয়া মা বলিলেন, "এত সইতে পারিস্ তুই!"

মায়ের বুকে মাথা লুকাইয়া মৃদু হাসিয়া শাশা বলিল, "সে অনেক দূরের কথা! এখন আর আমার কষ্ট কি! আমি তো কোনো ত্যাগ করছি না। আমি জানি, আমি কি করছি এবং তার ফলাফল কি হবে তাও আমি জানি। তাকে যদি আমি সুখী করতে পারি তবেই আমি সুখী হবো! আমার একমাত্র কামনা হচ্ছে তার শক্তিকে বাড়িয়ে তোলা—আমার স্নেহ, আমার ভালবাসা দিয়ে তাকে ভরিয়ে রাখা। আমি জানি, আমি তাকে যতখানি ভালবাসি সেও আমাকে ঠিক ততখানি ভালবাসে। তার কাছে আমি যে অর্ঘ্য নিয়ে যাব সেও আমাকে প্রতিদানে সেই অর্ঘ্য দেবে।

আমরা দু'জনে দু'জনকে এমনি করেই পরিপূর্ণ করে তোলবার চেষ্টা করবো। তাতে যদি প্রয়োজন হয় ছাড়াছাড়ির, ক্ষতি কি, বন্ধুর মত তাকে দেব মুক্তি।"

হঠাৎ আইভানোভিচ এক রকম ছুটিতে ছুটিতে আসিয়া উপস্থিত হইল। পরিশ্রান্ত, ব্যস্ত। বলিয়া উঠিল :

"শাশাঙ্কা যত দিন সুস্থ আছো, এখানে আর এসো না। শীগগিরই এখান থেকে বেরিয়ে পড়ো—আমার মনে হচ্ছে, আজই আমাকে এখানে গ্রেফ্‌তার করবে। ছুটো চর পেছনে পেছনে ঘুরে বেড়াচ্ছে। আমি গন্ধে বুঝতে পারি, এ বিষয়ে আর কোনও সন্দেহ নেই। হ্যাঁ, আর একটা কথা। এই নাও পাভেলের বক্তৃতাটা—এটা গিয়ে লুডমিলাকে দেবে—শীগগিরই যেন ছাপিয়ে ফেলে। আর দেখ মা, তোমাকেও এ-জায়গা ছাড়তে হবে। আজ রাত্রে তোমার এখানে থাকা চলবে না। তোমাকেও গ্রেফ্‌তার করতে পারে। ধরা পড়লে কাগজ বিলি করবে কে?"

আইভানোভিচ একান্ত ব্যস্ত হইয়া পড়িয়াছিল। তাহাকে এখনই যেন সকল-কিছু ছাড়িয়া যাইতে হইবে—অথচ কোথাও কিছুই যেন গুছান হয় নাই।

মা বিস্মিত হইয়া জিজ্ঞাসা করিলেন, "আমাকে কেন ধরবে? তোর হয়ত ভুল হয়েছে ভাবতে—"

"এ বিষয়ে আমার ভুল হয় না। তুমি লুডমিলার কাছে যাও—তার অনেক কাজে লাগতে পারবে তুমি। পাপের স্পর্শ থেকে যত দূরে থাকতে পারো, ততই ভালো।"

"বেশ, তাই হবে।"

সেই রকম ব্যস্ত হইয়াই আইভানোভিচ বলিল, "যাও, কিন্তু একটা কথা মনে রেখো। লুডমিলার কাছে যে ছেলেটা থাকে, তাকে কাল এই বাড়ীর সামনে যে মুটেটা বসে থাকবে তার কাছে আমার খবরের জন্যে পাঠাবে। লোকটি বড় ভালো—আমার একজন বিশেষ বন্ধু। আচ্ছা, তোমরা এখন বিদায় হও। দেরী করা আর ভাল নয়।"

পথে বাহির হইয়া শাশাঙ্কা মায়ের কানে কানে বলিল, "ঠিক এই রকম সহজ ভাবেই ও মৃত্যুকে বরণ করে নিতে পারে। যখন মৃত্যু ওর দরজায় আসবে, তখন ঠিক এই রকম একটু তাড়াহুড়ো করবে—তার পর দরজা খুলে—সে সামনে এসে যখন দাঁড়াবে, চশমাটা একবার ঠিক করে নিয়ে শুধু বলবে—চমৎকার! চলো। তারপর চির-নিদ্রায় ঘুমিয়ে পড়বে।"

কিছুদূর অগ্রসর হইয়া শাশাঙ্কা বিদায় গ্রহণ করিল। যাইবার সময় বলিয়া গেল, "যদি দেখেন লুডমিলার দরজাতেও গুপ্তচর ঘুরছে—তাহলে ওখানে না গিয়ে সোজা আমার কাছে চলে আসবেন।"

"সে আমি জানি।"

কয়েক মিনিট পরে মা লুডমিলার ছোট্ট ঠাণ্ডা ঘরটিতে বসিয়া আছেন। ঘরের মধ্যে বসিয়া মা ভাবিতে চেষ্টা করিতেছিলেন ইহার মধ্যে কোন্‌খানে ছাপা হয়। রাস্তার দিকে তিনটি জানালা। ঘরের মধ্যে একটি সোফা। বইয়ের সেল্‌ফ। দেওয়ালে ফটোগ্রাফ আর ছবি। মায়ের বেশ মনে হইতেছিল, কোথায় যেন কি লুকান আছে। কোথায় যেন গোপন পথ আছে, অথচ কোথায় যে তাহা সম্ভব মা তাহা বুঝিয়া উঠিতে পারিতেছিলেন না।

লুডমিলার গম্ভীর কঠোর মূর্ত্তি দেখিলেই মা বিব্রত হইয়া পড়িতেন। একটা কালো রঙের পোষাক ফিতা দিয়া জড়ান। আপনার মনে লুডমিলা সমস্ত ঘর ধীরে পায়চারী করিতেছিল।

মা বলিয়া উঠিলেন, "একটা দরকারে তোমার কাছে এসেছি।"

"দরকার ছাড়া কেউ তো আমার কাছে আসে না।"

তাহার কণ্ঠস্বরে এক নূতন সুর শুনিয়া মা ঘাড় তুলিয়া চাহিলেন। লুডমিলা হাসিয়া হাত বাড়াইতে পাভেলের বক্তৃতাটি তিনি তাহার হাতে দিলেন।

"এটা আজই ছাপাতে হবে বলে পাঠিয়েছে ওরা।"

তারপর মা আইভানোভিচের কথা পাড়িলেন। গ্রেফতারের সম্ভাবনায় সে কি রকম আয়োজন করিতে ব্যস্ত—ছেলেটিকে কাল তাহার সন্ধানে পাঠাইবার কথা সমস্তই বলিলেন।

পাভেলের বক্তৃতাটি কোমরে গুঁজিয়া রাখিয়া সে বলিয়া উঠিল, "চুপ করে ধৈর্য্য ধরে অপেক্ষা করা আমি বুঝি না। যারা আমাকে আঘাত করলো, তার আঘাত থেকে আত্মরক্ষা করবার অধিকার নিশ্চয়ই আমার আছে! আঘাত যে করে, আঘাতই সে প্রত্যাশা করে। ধৈর্য্য! ধৈর্য্য আমি বুঝি না!"

এতক্ষণ সে পাভেলের বক্তৃতা পড়ে নাই। ষ্টোভের আগুনের কাছে গিয়া তাহা পড়িতে আরম্ভ করিল। পড়িতে পড়িতে সহসা মুখ উদ্ভাসিত হইয়া উঠিল। পড়া শেষ করিয়া বলিল, "চমৎকার! এই তো চাই! যদিও এখানে সেই সব ধৈর্য্যের কথা আছে, তবু এ বক্তৃতা যেন কবরের আগে ড্রামের আওয়াজ! ড্রাম যে বাজিয়েছে, তার পাকা হাত, একথা মানতেই হবে!"

কিছুক্ষণ সে আপনার মনে কি ভাবিল। তারপর

বলিল, "আপনার ছেলের সম্বন্ধে আপনাকে কিছু বলতে চাই না। তার সঙ্গে আমার আজও পর্য্যন্ত কখনও চাক্ষুষ পরিচয় নেই! কিন্তু তবুও আমি জানি, আপনার ছেলে এক অপূর্ব্ব মানুষ। বয়স তার অল্প বটে কিন্তু মহাপুরুষের প্রাণ আছে তার দেহে। ও-রকম ছেলের মা হওয়া ভালো বটে কিন্তু বড় ভয়ানক!"

সোজা লুডমিলার মুখের দিকে চাহিয়া মা বলিলেন, "ভয়ানক আর কিছু নেই! এখন সবই ভালো!"

লুডমিলা হাত দিয়া অতি স্নেহে মায়ের চুল আঁচড়াইয়া দিতে লাগিল। মা দেখিলেন, একটা প্রাণ-ভরা আনন্দের বন্যাকে সে মুখে-চোখে বন্দী করিয়া রাখিয়াছে।

মৃদু হাসিয়া সে বলিল, "তাহলে ছাপার ব্যাপারে আপনি আমাকে সাহায্য করছেন?"

"নিশ্চয়ই!"

"আচ্ছা, আপনি একটু ঘুমিয়ে নিন্। আমি ততক্ষণে এটা কম্পোজ করে দেখি। আমি তো আর আজ রাত্তিরে ঘুমোবো না। যদি দরকার দেখি, আপনাকে ঘুম থেকে তুলবো'খন। শোবার সময় আলোটা নিবিয়ে শোবেন।"

সামনের অগ্নিকুণ্ডে দু'খানা কাঠ দিয়া তাহারই পাশের দেয়ালে একটা ছোট্ট দরজা খুলিয়া সে অদৃশ্য হইয়া গেল। সেই দিকে চাহিয়া মা আপনার মনে বলিয়া উঠিলেন, "বাইরে থেকে কি কঠিন মেয়ে কিন্তু ভেতরটা ওর জ্বলছে। এত চেষ্টা করেও তা লুকোতে পারে না। প্রত্যেকেই ভালবাসে, ভালবাসতে চায়! ভাল যদি না বাসো, জীবনে তবে কি দরকার!"

আলো নিবাইয়া মা শুইয়া পড়িলেন।

পরের দিন লুডমিলা ছেলেটিকে আইভানোভিচের সন্ধানে পাঠাইয়া জানিতে পারিল, পুলিশ সত্যই তাহাকে ধরিয়া লইয়া গিয়াছে। কিছুক্ষণ পরে ডাক্তার আসিয়াও সেই খবর দিল।

ডাক্তার বলিল, "সে আমাকে তোমাদের এখানে দেখা করতে বলে দিয়েছে।"

"এখানে এসে তোমার যে বিশেষ কোন সুবিধে হবে বলে মনে হয় না। কাল রাত্তিরে জনকতক ছেলে পাভেলের বক্তৃতাটি হেকটোগ্রাফে প্রায় পাঁচশো ছাপিয়েছে। ওরা চায় আজ রাত্তিরেই এই শহরে ওগুলো বিলি করতে। কিন্তু হেক্‌টোগ্রাফের ছাপা শহরে বিলি করতে নেই। শহরের লোকেরা একটু ভালো ছাপা নইলে পড়ে না। ওগুলো বরঞ্চ অন্য কোথাও যদি—"

মা বলিয়া উঠিলেন, "ওগুলো আমাকে দাও, আমি নাটাশার কাছে নিয়ে যাই!"

পাভেলের কথা পৃথিবীময় ছড়াইয়া দিবেন, যেখান দিয়া পাঁয়ে-হাঁটা পথ গিয়াছে, সেখানেই তাহার কথাকে তিনি পৌঁছাইয়া দিবেন—এই বাসনা প্রবল ভাবে তাঁহার অন্তরকে পাইয়া বসিয়াছিল।

পকেট হইতে ঘড়ি বাহির করিয়া ডাক্তার বলিল, "সে মন্দ কথা নয়! এখন বারোটা বেজে বারো মিনিট হয়েছে। ট্রেণ ছাড়বে দুটো পাঁচ মিনিটে। আপনি সন্ধ্যে নাগাদ সেখানে গিয়ে পৌঁছতে পারবেন। কিন্তু বিপদ তো সেখানে নয়!"

"বিপদ কিসের?"

"বিপদ হচ্ছে এই, আপনি হলেন আইভানোভিচের খুড়ি। তার গ্রেফতারের ঘণ্টা খানেক আগে আপনাকে আর দেখা গেলো না। আপনাকে দেখা গেলো তার পরের দিন নাটাশাদের গ্রামে। সেখানে সেই রাত্রেই কাগজগুলো বিলি হলো। আপনার গলায় দড়ি পড়তে এক মিনিটও দেরী লাগবে না!"

তাহাদের আশ্বাস দিয়া মা বলিলেন, "তা কেন? আমি সেখানে গিয়েছি বুড়ো সিজভের সঙ্গে দেখা করতে—অনেক দিনের বন্ধু। আমারও ছেলে যেমন নির্ব্বাসনে গিয়েছে, তারও ভাই-পো তেমনি নির্ব্বাসনে গিয়েছে। মনের দুঃখে তার ওখানেই গিয়েছিলাম বলবো।"

"বেশ, তাই হোক।" বলিয়া ডাক্তার চলিয়া গেল।

ডাক্তার চলিয়া গেলে দুইটি নারী বহুক্ষণ নীরবে বসিয়া রহিল। মায়ের হাত তুলিয়া ধরিয়া লুডমিলা ঘরের মধ্যে আবার পায়চারী করিয়া বেড়াইতে লাগল। দীর্ঘশ্বাস ফেলিয়া মায়ের হাত ধরিয়া করুণ কণ্ঠে বলিয়া উঠিল, "তুমি মা ভাগ্যবতী! জান, আমারও একটি ছেলে আছে? তার বয়স এখন তেরো হলো। তার বাপের সঙ্গে সে থাকে। তার বাবা হলো সরকারী উকিল। বাপের মতন সেও একদিন হয়ত সরকারী উকিল হবে—যাদের জন্যে আমি আজ প্রাণ দিয়ে গেলাম—আমার ছেলে হয়ত একদিন তাদেরই দেবে নির্য্যাতন। আমার ছেলে আমারই শত্রু হয়ে বাড়ছে। ছদ্মনামে আজ আট বচ্ছর ধরে বাস করছি—আট বচ্ছর তাকে আর দেখি নি।"

জানালার কাছে বাহিরের নিষ্প্রভ ম্লান আকাশের

দিকে চাহিয়া বলিল, "সে যদি আমার পাশে থাকতো —তাহলে আমার বুকে আজ কত জোর বাড়তো, জানো মা? আমারই শত্রু হয়ে সে বাড়ছে—এই চিন্তা আমাকে মেরে ফেলছে! তার চেয়ে যদি জানতাম যে সে মরে গিয়েছে—"

"ছিঃ বাছা!"

তুমি বুঝবে না মা! তুমি সুখী। মা আর ছেলে পাশাপাশি দাঁড়িয়ে—জগতে এ দৃশ্য সচরাচর ঘটে না—এ অপূর্ব্ব!"

নিজের আনন্দের মধ্যে মা সহসা তলাইয়া গেলেন। বলিয়া উঠিলেন, "সত্যিই এ অপূর্ব্ব! এ এক নতুন জীবন। কোথায় ছিলাম—দেখি হঠাৎ কখন সকলে গিয়েছি আত্মীয় হয়ে।"

লুডমিলাকে বুকে টানিয়া লইয়া প্রিয় মন্ত্র উচ্চারণ করিবার মত মা বলিতে লাগিলেন, "ছেলেরা বেরিয়েছে আজ জগতের পথে—আমি আজ শুধু দেখছি, বুকের মাণিকেরা চলেছে পৃথিবী জুড়ে সকলে একসঙ্গে এক পথে। তারা চলেছে, পায়ের তলায় দলে চলেছে, যা-কিছু মিথ্যা, যা-কিছু অন্যায়, যা-কিছু হীন; তুলে নিচ্ছে সবাইকে, নিচ্ছে তাদের চলার পথে। যৌবন আছে তাদের, শক্তি আছে তাদের, অজেয় শক্তি তাদের, তারা শুধু চায়—সুবিচার! তাদের মধ্যে একজন বলেছিল, আমরা জ্বালিয়ে তুলবো নতুন সূর্য্য—সত্যি তারা জ্বালিয়ে তুলেছে নতুন সূর্য্য। তারা বলছে, সকল মানুষের মধ্যে জাগিয়ে তুলবো একটা হৃদয়কে—সব ছেঁড়া-খোঁড়া প্রাণ জোড়া দেবো আমরা একটা সুতো দিয়ে!"

জানালার বাহিরে মেঘমুক্ত সূর্য্যের দিকে আঙুল দেখাইয়া মা বলিয়া উঠিলেন, "ঐ সূর্য্য, আর এই বুকে আর এক সূর্য্য জাগবে—এত সুন্দর সূর্য্য ঐ আকাশে কখনও আসে নি—মানুষের, সকল মানুষের কল্যাণের মহাদ্যুতিতে সমুজ্জ্বল এক নতুন সূর্য্য। তার আলোতে এই পৃথিবীর যা-কিছু আছে, সব ভরে উঠবে আলোয়!"

বহুদিনের ভুলিয়া-যাওয়া প্রার্থনার সুর অন্তরে জাগিয়া উঠিল। হৃদয়-অগ্নি-কুণ্ড হইতে স্ফুলিঙ্গের মত তাহারা বাহির হইয়া পড়িল!

—প্রেমের এই আলো ছেলেরা পৌছে দেবে সব জায়গায়! নতুন মেঘের রঙে তারা রাঙিয়ে দেবে জীর্ণ যা-কিছু আছে! তাদের অন্তরে যে অনির্ব্বাণ হোম-শিখা জ্বলে উঠবে—তাতে তারা পবিত্র করে তুলবে—সব কিছু! তাদের প্রেমে আসবে নতুন জীবন। সে-প্রেম কে রোধ করবে? কোথায় সে শক্তি যা তার শক্তিকে বাধা দিতে পারবে? এই পৃথিবী নিজে সেই প্রেমকে জন্ম দিয়েছে—সমস্ত জীবনধারা চায় তার জয়! কে থামাবে তার গতিকে?

সহসা ক্লান্ত হইয়া মা বসিয়া পড়িলেন! উত্তেজনায় তাঁহার চৈতন্য অবশ হইয়া আসিতেছিল।

"কি বললাম, কিছু অন্যায় বলি নি তো?"

লুডমিলা মাকে জড়াইয়া ধরিয়া বলিয়া উঠিল, "অন্যায়? এর চেয়ে সত্যি আর কিছু হতে পারে না!"

বিদায়ের সময় মায়ের মুখের দিকে চাহিয়া লুডমিলা বলিল, "জানেন, আপনার মুখ দেখলে কি মনে হয়?"

"কি?"

"খুব উঁচু পাহাড়ের ওপর প্রথম সূর্য্যোদয়!"

ট্রেণে চড়িবার সময় মা স্পষ্ট বুঝিলেন, তাহার পিছনে পিছনে লোক আসিতেছে। গাড়ীতে বসিয়া লক্ষ্য করিতেন যে, একজন লোক তাঁহাকে লক্ষ্য করিতেছে। ভাবিলেন, 'তা হলে এইখানেই ধরা পড়বো? কিন্তু লোকগুলোর কি হবে? এত শ্রম নষ্ট হয়ে যাবে?'

একটা ষ্টেশনে গাড়ী থামিতে মা দেখিলেন, গাড়ীর লোকটি নামিয়া গিয়া ষ্টেশনের একজন লোককে কি বলিল। সে-লোকটি কোনও রকম সঙ্কোচ না করিয়া তাঁহার পাশে আসিয়া বসিয়া তাঁহার দিকে কটমট করিয়া চাহিয়া রহিল।

অস্বস্তি বোধ করাতে মা ধীরে জিজ্ঞাসা করিলেন, "ও-রকম করে চেয়ে দেখছো কি?"

"হুঁ—চোর! বুড়ো হয়ে মরতে বসেছে—তবুও—"

তীব্র আঘাতের মত কথাগুলি মায়ের বুকে গিয়া বিঁধিল। তাঁহার চোখের সম্মুখে সমস্ত পৃথিবী যেন দুলিয়া উঠিল, তিনি উঠিয়া দাড়াইলেন—তীব্র কণ্ঠে বলিয়া উঠিলেন, "আমি চোর নই, মিথ্যাবাদী!"

অঙ্গের আবরণস্বরূপ যে চাদরখানি ছিল, তাহা ছুঁড়িয়া ফেলিয়া দিলেন। বুকের ভিতর হইতে কাগজগুলি বাহির করিয়া চারিদিকে ছড়াইয়া দিয়া তিনি চীৎকার করিয়া বলিয়া উঠিলেন, "কে কোথায় আছ, শোন!"

দেখিতে দেখিতে চারিদিকে চীৎকার পড়িয়া গেল, উৎসুক জনতা মজা দেখিবার জন্য ঘিরিয়া দাঁড়াইল!

ষ্টেশনে নামিয়া তিনি বলিতে লাগিলেন, "আমার ছেলে পাভেল, রাজনৈতিক অপরাধে কাল নির্ব্বাসনে গিয়েছে। এই তার বক্তৃতা। যাবার সময় তোমাদের

জন্যেই সে এই সব কথা বলে গিয়েছে। আমি এসেছি তোমাদের কাছে, তার কথা বিলি করবার জন্যে!"

দেখিলেন, সেই কাগজ একখানা পাইবার জন্য লোকে কাড়াকাড়ি লাগাইয়া দিয়াছে। তাহাদের ডাকিয়া মা বলিয়া উঠিলেন, "সারা দিন খেটে তোমরা কি পাও, জানো? অনাহার, ব্যাধি আর নির্য্যাতন। আমাদের জীবন রাত্রির মত ঘোর অন্ধকার, ভয়ঙ্কর সব দুঃস্বপ্নে ভরা!"

সহসা সেই কৌতূহলী জনতা ভেদ করিয়া দুই জন সৈনিক আগাইয়া আসিয়া মায়ের হাত ধরিল।

মা চীৎকার করিয়া উঠিলেন, "আমার ছেলে যা বলে গিয়েছে—তোমরা তা বিশ্বাস করো! সে তোমাদেরই মত একজন সামান্য মজুর ছিল—কিন্তু তার আত্মা সে তোমাদের মত বিক্রী করে নি!"

সহসা বুকে সজোরে ঘুষি আসিয়া লাগিল। মা ঘুরিয়া পড়িয়া গেলেন। পুলিশের লোক আসিয়া জনতা ভাঙ্গিয়া দিতে লাগিল।

একজন সৈনিক গায়ের জামা ধরিয়া মাকে তুলিয়া ধরিল। মা বলিতে লাগিলেন, "তোমাদের সমস্ত শক্তি এক জায়গায় জড় কর!"

বেশ ভাল করিয়া ঝাঁকানি দিয়া সৈনিকটি গর্জ্জন করিয়া উঠিল, "চুপ কর!"

"কিছু ভয় করো না। কাউকে ভয় করো না। সারা জীবন ধরে নিঃশব্দে তোমরা যে অত্যাচার সহ্য করো, তার চেয়ে বেশী অত্যাচার আর কেউ দিতে পারে না!"

হাত ধরিয়া সৈনিকটি মাকে টানিয়া লইয়া যাইতে লাগিল।

—"যে নির্য্যাতন প্রতিদিন তিল তিল করে অন্তরকে মেরে ফেলে তার চেয়ে বড় নির্য্যাতন আর কিছু নেই।—"

মায়ের গালে সজোরে একটি চড় পড়িল। অচৈতন্য হইয়া তিনি পড়িয়া গেলেন।

—"মৃত্যুকে পার হয়ে এসেছে যে-সত্য তাকে কেউ আর মারতে পারবে না!—"

অচৈতন্য অবস্থার মধ্যে তিনি শুধু অনুভব করিতেছিলেন, অনেকে মিলিয়া তাঁহাকে ধাক্কা দিতেছে, ঘাড়ে পিঠে আঘাত করিতেছে। কোথায় যেন একটা দরজা খুলিয়া গেল। ধাক্কা দিয়া সজোরে দরজার ভিতর তাঁহাকে কে ফেলিয়া দিল। দরজার উপর দেহের ভর দিয়া দাঁড়াইয়া তিনি বলিয়া উঠিলেন, "রক্তের বন্যা যদি বইয়ে দাও—তবু সত্যকে ডোবাতে পারবে না!—"

সজোরে কে তাঁহার হাতের উপর আঘাত করিল।

—"মূর্খের দল! দিন দিন নিজেদের বোঝা নিজেরাই বাড়িয়ে চলেছিস্—একদিন সেই ভারে আপনারাই নুয়ে পড়বি!—"

কে একজন গলা টিপিয়া ধরিল। অস্ফুট স্বরে মা বলিয়া উঠিলেন, "হায় রে হতভাগার দল!"

---

"কার্ল উণ্ড আন্না"—এই নামে গল্পটি প্রথম জার্ম্মাণীতে প্রকাশিত হয়। লেখক—হের লিওনার্ড ফ্রাঙ্ক। এই গল্পটি প্রকাশিত হওয়ার সঙ্গে সঙ্গে ফ্রাঙ্ক জার্ম্মাণ সাহিত্যিকের সর্ব্বোচ্চ জাতীয় সম্মান, "জার্ম্মাণ একাডেমী অফ লেটারস"-এর সদস্য মনোনীত হন।

এই গল্পটিতে যুদ্ধের পরবর্ত্তী য়ুরোপের সামাজিক জীবনের যে ছবি পাওয়া যায়, আমাদের চোখে তা ভয়াবহ এবং বিসদৃশ লাগলেও, য়ুরোপকে সেই জীবনের ভেতর দিয়ে যেতে হয়েছে এবং এখনো হচ্ছে। সেই মহা পরিবর্ত্তনের পটভূমিকার শিল্পী মানব-মনের অপরিবর্ত্তনীয় সেই পরম তৃষ্ণা, যাকে প্রেম বা কামনা বলে যুগে যুগে মানব কখনো গৌরবান্বিত, কখনো লাঞ্ছিত করে এসেছে, তারি এক বিচিত্র প্রকাশ···দুটি নর-নারীর জীবনের ভেতরে ফুটিয়ে তুলেছেন।

জগতের সমস্ত কাহিনী হ'ল, দুটি মানুষের পরস্পর কাছে আসবার ইতিহাস। কত কবি, কত নাট্যকার, কত কাহিনী-রচয়িতা কত কত অসংখ্য ভাবে সেই এক মূল কাহিনীকে ভেঙ্গে-চুরে নব নব রূপ দিয়ে গিয়েছেন। বর্ত্তমান কাহিনীটিও সেই এক কাহিনীর আর এক নব্যতম প্রকাশ···সম্পূর্ণ এক নতুন আবেষ্টনী ও পরিপার্শ্বিকতার মধ্যে।

অনুবাদক।

# কার্ল য়্যাণ্ড আন্না

## প্রথম অধ্যায়

য়ুরোপ আর এশিয়া যেখানে এসে মিশেছে···

তারি সীমান্ত দেশে···বিরাট প্রান্তর···যোজনান্ত প্রান্তর···আকাশের দিগন্তরেখায় গিয়ে মিশেছে···

তারি উর্দ্ধে···আকাশে শুধু দেখা যাচ্ছিল, একটি ছোট্ট কালো দাগ···যেন একটি ছোট্ট পাখী···

তার নিম্নে···সেই বিরাট প্রান্তরে ছিল, মাত্র দুটি প্রাণী···দুটি নির্ব্বাসিত মানুষ···বন্দী···

আকাশের সেই ছোট্ট কালো দাগটা নীচের দুটি প্রাণীর দিকে ঘণ্টায় একশো মাইল বেগে ছুটে আসছিল···

তবুও নীচের দুটি মানুষের কাছে মনে হচ্ছিল, সেই কালো দাগটি যেন নিশ্চল ভাবে আকাশের গায়ে লেগে আছে···ঠিক একই জায়গায়···

তারা দুটি প্রাণী যেখানে ছিল, আকাশ আর পৃথিবী সেখানে এমনি বিরাট···সীমাহীন···

প্রায় পনেরো মিনিট কাল এমনি দ্রুত অগ্রসর হয়ে আসবার পর, নীচের লোক দুটি বুঝল, দিগন্ত-রেখার সেই কালো দাগটি, একটি চলমান এরোপ্লেন···

এরোপ্লেনের পাইলট উর্দ্ধ থেকে নীচে চেয়ে দেখল, শূন্য প্রান্তরে, কোথাও কেউ নেই, মাটিতে শুধু ক্রসের চিহ্নের মতন একটা মোটা কালো দাগ···বহুদূর পর্য্যন্ত বিস্তৃত···কেন? তারা ভেবে তা স্থির করতে পারল না···

দুটি লোক, দিনের পর দিন ধরে মাটিতে ট্রেঞ্চ কেটে চলেছে···বন্দিদশায় সেই হ'ল তাদের কাজ··· আকাশ থেকে তাই কালো ক্রসের চিহ্নের মতন দেখাচ্ছে···

এরোপ্লেনটি অগ্রসর হতে হতে সহসা পশ্চিমমুখো হয়ে ফিরে গেল। পনেরো মিনিট পরে আবার একটি ছোট্ট কালো দাগের মতন হয়ে দিগন্তরেখার আড়ালে মুছে গেল।

সেই সীমাহীন প্রান্তরের বৈচিত্র্যহীন বিশালতার মধ্যে দুটি প্রাণী আবার একাকী মুখোমুখি দাঁড়িয়ে রইল।

কেন যে তাদের ওপর এই অতি দীর্ঘ ট্রেঞ্চ কাটবার ভার দেওয়া হয়েছে, তা তারা জানত না। যুদ্ধের আরম্ভের মুখেই তারা বন্দী হয় এবং বন্দী হবার সঙ্গে সঙ্গেই তাদের দুজনকে এই প্রান্তরে চালান দেওয়া হয়। সঙ্গে এক মাসের খোরাক আসে; এবং সেই সঙ্গে একটা টিনের চালা, চাকার ওপর বসান···ইচ্ছা করলে সেই চালাটিকে টেনে যেখানে খুসী নিয়ে যাওয়া যায়। সেইটিই হ'ল, তাদের ঘর···মাথার ওপরে একটা আচ্ছাদন।

কোন প্রহরী নেই···কোন পাহারা নেই···আজ চার বছর ধরে তারা দুটি প্রাণী সেই জনহীন প্রান্তরে শুধু মাটির পর মাটি কেটে চলেছে! চোখ বুজে নীরবে ঘাসের ওপর শুয়ে দিন চলে যায়···কিন্তু কিছু না করে মানুষ কি করে থাকতে পারে? তখন কোদাল নিয়ে তারা মাটি কাটতে থাকে···বিরামবিহীন ভাবে কাজ করে চলে···যতক্ষণ না অবশ হয়ে পড়ে···

প্রায়ই মাথার ওপর দিয়ে আহারের অন্বেষণে পাখীরা দল বেঁধে উড়ে যায়···শত-সহস্র কণ্ঠময় ঝিল্লী আর পতঙ্গ-ধ্বনিতে প্রান্তরের নীরবতা আরও সুগভীর হয়ে ওঠে···মনে হয়, ধরণী যেন জীবনের মধ্যাহ্ন-লগ্নে এসে নীরবে দাঁড়িয়ে শুধু কান পেতে শুনছে···

কোদালের মুখে একটা পোকা কাটা পড়ে। মাটি থেকে তার ছিন্ন দেহটিকে তুলিয়া আকাশে ছুঁড়ে দেয়···মাটিতে পড়বার আগে কোন চলন্ত পাখী উড়তে উড়তে এসে তা মুখে করে নিয়ে আবার উড়ে চলে যায়···

—আমি যখনি বিছানায় শুতাম, বিছানার ভেতর দিকে দেয়াল ঘেঁসে শুতাম···সে শু'ত আমার পাশে বিছানার সামনেটাতে। ভোর বেলায় কখন সে বিছানা ছেড়ে চলে যেত, জানতেই পারতাম না···এমনি মৃদু··· এমনি কোমল ছিল তার স্বভাব···

—বহুবার তোমার মুখে শুনেছি একথা…যতক্ষণ না কারখানার বাঁশী বেজে উঠত, ততক্ষণ তোমার ঘুম ভাঙত না…

—হাঁ, হাঁ…রোজ ঠিক একই সুর বাজত…

দু'জনার মধ্যে একজন বিবাহিত, আর একজনের বিবাহের অবকাশের আগেই যুদ্ধে যোগদান করতে হয়।

বিবাহিত লোকটি কোদাল হাতে মাটি কেটে চলেছিল…তার সঙ্গীটি মাটিতে বসে দূরের দিকে চেয়েছিল, মাঝে মাঝে অন্তমনস্ক ভাবে ঘাস ছিঁড়ে মুখে চবাচ্ছিল এবং তেমনি অন্তমনস্ক ভাবে তার কথার উত্তর দিচ্ছিল।

—আমি মাঝে মাঝে ভাবি, এটা কি রকম করে হ'ল…তার বুকের কাছটা অত শাদা…আর তার ঠোঁট, তার হাত, তার পায়ের রঙ…কি বলেছিলে…ব্রঞ্জের মত ঘোরালো?

বিবাহিত লোকটি কোন উত্তর দেয় না। অনেকক্ষণ পরে শুধু বলে, তাকে কাছে পেলে, ও-সব কিছুই চোখে পড়ে না।

আধ-ঘণ্টা আবার নীরবে চলে যায়…

বিবাহিত লোকটি বলে, মাঝে মাঝে আমি কিছুতেই তার চেহারাটা ভাল করে মনে করতে পারি না…চার বছর আগে…কি রকম হয় জান, কার্ল? সব যেন কি রকম ঝাপসা-ঝাপসা লাগে, লাইনগুলো স্পষ্ট যেন দেখতে পাই না…কিন্তু আশ্চর্যের ব্যাপার, যখন স্বপ্নে তাকে দেখি, তাকে যেন জ্যান্ত দেখতে পাই…এত জ্যান্ত যে তার স্পর্শ পর্য্যন্ত পাই…

কার্ল বলে, আমি জানি তাকে কেমন দেখতে। তার চাল-চলন-ঢঙ…সব…আমি তার সব কিছু জানি…

—কিন্তু তুমি তো কোন দিন তাকে স্বচক্ষে দেখ নি…

একটু থেমে আবার বলে, ঐ এরোপ্লেনটা যদি নেমে আমাদের নিয়ে যেত…হয়ত তার কাছে পৌছে যেতাম…উঃ! বার বছর। ভগবান্। এ কি কারুর সহ্য হয়?"

কার্ল বলে, তবুও তোমার সান্ত্বনা যে জগতে এমন কেউ আছে, যে তোমার কথা ভাবে!

—তা নিশ্চয়! তা তুমি বলতে পার। নিশ্চয়ই!

দূরে দিগন্তরেখার দিকে চাহিয়া কার্ল বলে, তোমার জন্তে অন্তত একজন দাঁড়িয়ে আছে…তোমার অপেক্ষায়…কিন্তু…আমি…আমি যখনি ভাবতে যাই…ভাববার পর্য্যন্ত কিছু পাই না…কোন আশ্রয় নেই শূন্য…

—সত্যি যে দাঁড়িয়ে আছে আমারি অপেক্ষায়…যদি সে এখনো পর্য্যন্ত বেঁচে থাকে…

কার্ল হঠাৎ চীৎকার করে বলে উঠল, হাঁ…হাঁ…সে বেঁচে আছে…সে নিশ্চয়ই বেঁচে আছে…

দূর-দিগন্ত-রেখার দিকে সে চেয়েছিল, তার দৃষ্টিতে মনে হচ্ছিল যেন দিগন্ত-রেখার বাইরেও যেন সে সব স্পষ্ট দেখতে পাচ্ছিল…যে নারীকে সে কখনো জীবনে দেখেনি, তাকে যেন সে স্পষ্ট দেখতে পাচ্ছে…যে-ঘরে সে কখনো পা ফেলেনি, সেই ঘরে সে দেখছে, সে-নারী ধীরে মৃদু-চরণে ধূলা পরিষ্কার করে ফিরছে…চার বছরের সঞ্চিত ধূলা…সেই পুরানো বিছানা…তার আচ্ছাদন…ময়লা হয়ে গিয়েছে…তার বদলে নূতন আচ্ছাদন পাতছে…একটু ঝুঁকে আছে দাঁড়িয়ে…সে-সব যেন দেখতে পাচ্ছে…ঘরের কোন্ দিকে দরজা…দরজার কোন্ দিকে শোবার খাট…বালিশগুলির রঙ, চেহারা, সাইজ…সে সব জানে…আজ চার বছর ধরে সে শুধুই শুনেছে…

হঠাৎ কার্ল চীৎকার করে বলে, রিচার্ড…রিচার্ড…আমি কি বলছি শোন…যদি সে…তোমার স্ত্রী…এখুনি এখানে আসে…তাহলে তুমি একবারের জন্তে…মাত্র একবারের জন্তে…

রিচার্ড শুধু বিহ্বলের মত বলে, যদি সে এখানে আসে…

যেন এ ধারণাটা তার কল্পনারও অতীত।

—বল, বল…আমি যা জিজ্ঞাসা করছি…তুমি তা জান…বল, তার উত্তর তুমি দেবে?

অনেকক্ষণ ধরিয়া সে একদৃষ্টিতে কার্লের দিকে চেয়ে রইল, তারপর বলল, হয়ত পারি আমারি মতন দুরবস্থাতে তুমিও তো আছ…কিন্তু তারপর যদি তুমি ও-কথা উচ্চারণ মাত্র কর…তাহলে এই কোদাল দিয়ে তোমার মাথা গুঁড়িয়ে দেব…

—আমি ভাবছি তোমার সেই কারখানার বাঁশী এখনো তেমনি বাজে কি না?

একটা চলমান মেঘের ছায়া তাদের দুজনার ওপর এসে পড়ল। কোথাও খুব কাছে মাত্র একটি ফড়িঙ ডাকছিল। তাহাও ক্রমশ থেমে গেল। সেই সর্ব্বগ্রাসী নীরবতার মধ্যে সেই দুটি প্রাণী যেন শুনছিল, তাদের ধমনীতে রক্ত-প্রবাহের চলাচলের শব্দ…দূরে সূর্য্য অস্ত যাচ্ছিল…তারি বিদায়-রশ্মিতে খণ্ড-খণ্ড প্রান্তর তপ্ত স্বর্ণের মত জ্বলছিল…

—কিন্তু আন্না? সে কখনই তাতে রাজী হবে না। সে আমাকে ছাড়া কাউকে চায় না! আমি

জানি আন্নার জীবনে দ্বিতীয় পুরুষের স্থান নেই··· আমি তোমাকে অনেক বার গল্প করেছি···সেই আমাদের মিলনের প্রথম রাত্রি···আমাকে কি বিপদেই না পড়তে হয়েছিল···তখন সে সবে তেইশে পড়েছে··· আমি তো তোমাকে সব বলেছি···বোঝ···কি বিপদেই আমাকে পড়তে হয়েছিল···

কার্ল বলে, কিন্তু তোমারি কথা সত্যি, তা কে বললে? চার বছর—দু'-এক দিনের কথা নয়···ইতি-মধ্যে যে সে আর কারুর সঙ্গে বাস করছে না, একথা তোমাকে কে বললে? মানুষের দেহ তো? তোমার নিজের কথা ভেবে দেখ না···এখানে না হয় ফড়িঙ ছাড়া আর কিছুই নেই···ধর, এখানে যদি গুটিকতক মেয়েই থাকত, তুমি কি এরকম ভাবে আন্নার চিন্তা নিয়েই শুধু পড়ে থাকতে?

রিচার্ড বাধা দিয়ে বলে, আচ্ছা, একটা কথা বলি, তা হলে তুমি হয়ত বুঝতে পারবে?

সে কথা কার্ল আরও বহুবার শুনেছে, কিন্তু রিচার্ডের ধারণা যে, হয়ত তা বলা হয় নি।

সে বলে, এ-কথা হয়ত তুমি জান না···শোন··· আন্না আর আমি যখন প্রথমে এসে শহরে ঘর ভাড়া নিলাম···দিব্যি একটা ছোট্ট ঘর জুটে গেল···ভাড়া করে সমস্ত ফার্ণিচার নেওয়া হ'ল···

—জানি, মাসে আট মার্ক করে ভাড়ার কিস্তী হয়···

—হাঁ···ঠিক সেই সময় আমার পড়ল ডাক···তার আগে আমাদের দুজনার কথা হয়েছিল···পয়সা-কড়ি তো কিছু নেই···এই ঘরটুকু আঁকড়ে আমরা দুজনে থাকব···আমি জানি আজ সেই ঘরটুকু আঁকড়ে থাকতে তার কত কষ্ট হচ্ছে···

—হয়ত সেই জন্যেই···

—কিন্তু তাতে তোমার কি? কেন রাত-দিন তুমি ঐ এক কথা বল? ছিঃ! লজ্জা করে না, ও-রকম কুৎসিত কথা বলতে? আন্না আমার স্ত্রী··· তাকে আমি জানি···

তারপর বহুক্ষণ ধরে তাদের মধ্যে আর কোন কথাবার্তা হয় না। দূর-দিগন্তে নীরবে সূর্য্য অস্ত যায়। শুধু আকাশ-পৃথিবী ব্যেপে জেগে ওঠে প্রান্তর-পতঙ্গের একস্বরা গুঞ্জনধ্বনি। নীরবে কোদাল পরিষ্কার করে নিয়ে তারা কাঁধে তুলে নেয়। অন্ধকারে টিনের আটচালার দিকে অগ্রসর হয়।

পরের দিন তাদের মাসকাবারী খোরাক আনবার তারিখ। সেখান থেকে পুরো এক দিনের পথ হেঁটে গেলে, বন্দীদের জন্য একটা তাঁবু আছে। সেই তাঁবু থেকে রসদ নিয়ে আসতে হয়। প্রথম মাসে যাবার সময় ঘাসে জোর করিয়া পা ঘসে ঘসে যেতে হয়েছিল, পথের নিশানা রাখবার জন্য। কিন্তু এক মাস পরে ঘাসের মধ্যে আবার সে পথ হারিয়ে যায়। বহু কষ্টে পথের সন্ধান করে, দিক লক্ষ্য রেখে তবে চলতে হয়।

এবারে তাঁবুতে পৌছানোর পর দেখা গেল, সেখানে আরো কয়েক জন বন্দী এসেছে।

গার্ড তাদের দুই জনাকে সামনে দাঁড় করিয়ে তীক্ষ্ণভাবে নিরীক্ষণ করল···দুজনাই সমান দীর্ঘ··· মুখের রঙ সমান তামাটে হয়ে গিয়েছে···চার বছরের সঞ্চিত দাড়ি আর গোঁফে দুজনার মুখের ছাপ প্রায় এক হয়ে গিয়েছে···

গার্ড রিচার্ডের নাম ধরে ডাকল, তোমাকে এদের সঙ্গে এখুনি যেতে হবে···

রিচার্ড যেন প্রস্তুত হয়েই ছিল। এখানে আর নয়···অন্য কোথাও···তা সে যেখানেই হ'ক···কার্লের কাছে একটা বিদায় নেওয়া যে প্রয়োজন, তা তার মনেই হ'ল না···সোজা নতুন বন্দীদের সারিতে গিয়ে দাঁড়াল···

গাড়ী প্রস্তুত ছিল···রিচার্ড চলে গেল অনির্দ্দেশ্য নতুন কারাগারের দিকে···কার্ল একা ফিরল আর এক শূন্য প্রান্তরে···

---

## দ্বিতীয় অধ্যায়

কিন্তু কার্ল আর সেই শূন্য প্রান্তরে ফিরল না···এ প্রান্তরের তো শেষ আছে···সে হাঁটতে আরম্ভ করল··· দীর্ঘ যাত্রার শেষে প্রান্তরের অপর প্রান্তে আন্না দাঁড়িয়ে আছে···

প্রান্তর পার হয়ে সে যাবে···চার বছর ধরে যে-ঘরের প্রত্যেক অণু-পরমাণুর বর্ণনা সে শুনেছে, সেই ঘরে···দরজা পার হয়ে দশ পা গেলেই বিছানার মাথার দিকে জানালা···খোলা জানালার রেলিং ধরে আন্না দাঁড়িয়ে আছে···যাকে কখনো সে চোখে দেখে নি···এই চার বছরের নির্জ্জনবাসের মধ্যে তার কল্পনায় সে তাকেই তার একান্ত মর্ম্মসঙ্গিরূপে গড়ে তুলেছে··· চার বছরের নিভৃত চিন্তার সঙ্গে আন্নার মূর্ত্তি জীবন্ত হয়ে তার মনে গেঁথে গিয়েছে···মনে মনে সে যত তার কাছ থেকে দূরে যেতে চেষ্টা করেছে, ততই সে দেখে, অন্তরের অন্তরতম স্থলে তাকেই কেন্দ্র করে এই চার বছর সে বেঁচে আছে···আজ তার দেহ-মনকে উদ্বেল

করে জেগে উঠেছে তীব্র বাসনা···কা'কেও জীবন্তরূপে কাছে পেতে, কারও কাছে জীবন্তরূপে নিজেকে ধরা দিতে।

দিনের পর দিন সে নীরবে লক্ষ্য করেছে, রিচার্ডের মতই তার দেহের গঠন, তাদের দু'জনার দেহের রঙ এক···আশ্চর্য্যের ব্যাপার, রিচার্ডের মতই তার কেশবহুল ভ্রূ ঈষৎ বাঁকা···দিনের পর দিন, তার নিজের অজ্ঞাতে সে রিচার্ডের মতন হবার জন্যই এই চার বছর ধরে চেষ্টা করে এসেছে···

আন্নার নিকট সে যাবে, সে তারই স্ত্রী···সে তার স্বামী···সে-ই রিচার্ড!

এই চার বছর ধরে রিচার্ডের প্রতিদিনের কথা শুনে শুনে আন্নার অতীত জীবনের সমস্ত কথা, তার বিবাহিত জীবনের সমস্ত কথা, তার প্রত্যেকটি অঙ্গ··· সে যেন প্রত্যক্ষ ভাবে সব জানে। আর্ত্তযৌবন মনে মনে যে ঘরের স্বপ্ন দেখে, আন্নাই তার সেই ঘর। সে তাকে ভালবাসে···তাকে ছাড়া তার অস্তিত্ব সম্ভব নয়···

তিন মাস পরে যে উপস্থিত হ'ল, যে-সহরে আন্না বাস করে। তিন মাস ধরে চোরের মত সঙ্গোপনে সে রাত্রির অন্ধকারে অন্ধকারে হেঁটেছে···ধরা পড়বার আশঙ্কায় দিনের বেলায় বনে-জঙ্গলে লুকিয়ে কাটিয়েছে···জীবন তুচ্ছ করে এক সীমান্ত থেকে আর এক সীমান্তে এসেছে···এই তিন মাস ধরে একদিনও সে নিশ্চিন্তে চোখ বুঁজতে পারে নি।

তিন মাস এমনি ভাবে হেঁটে সে তার ঘরে ফিরছে—হাঁ, তার ঘরে সে ফিরছে···

বহু বছর প্রবাসের পর, লোকে যে উৎসুক আগ্রহের আনন্দে ঘরে ফেরে, কার্ল তেমনি উৎসুক আনন্দে রাস্তা চলতে লাগল···এ সহরে সে আর কখনো আসে নি··· কিন্তু তার রাস্তাঘাট সে সব চেনে···বাড়ীর নম্বরও তার জানা···আর বেশী দূর নেই···এখনি তার ঘরে গিয়ে সে উপস্থিত হবে···চার বছর ধরে আপনার মনে যে ঘর সে গড়ে তুলেছে···

দু'নম্বর ফ্লাট দোতলার সিঁড়ি থেকে উঠে বাঁ ধারে···প্রথম দরজাটা ছেড়ে···দ্বিতীয় দরজা···

কয়েক ধাপ সিঁড়ি উঠতেই দেওয়ালে লোহা দিয়ে নানা রকমের ছবির আঁক-কাটা চোখে পড়ল··· রিচার্ডের আঁকা···রিচার্ড বহু দিন এই ছবিগুলির কথা বলেছে···

কয়েক ধাপ ওপরে ওঠবার পর, সে যেন আর অগ্রসর হতে পারল না···পেছন ফিরে দাঁড়াল···হঠাৎ ক্ষুধার জ্বালায় তার পেটে মোচড় দিয়ে উঠল···এখন নয়, সে একটু পরে ফিরে আসবে···ফিরতেও পারল না···আর একটু দূরেই আন্না দাঁড়িয়ে আছে···সে আরও দু'ধাপ ওপরে উঠল···বাঁ ধারের প্রথম দরজা পার হয়ে দ্বিতীয় দরজার সামনে গিয়ে দাঁড়াল···

দরজা ভেতর থেকে বন্ধ···দরজায় আন্নার নাম লেখা···রিচার্ডের নিজের হাতের লেখা···আবছা, মলিন হয়ে গিয়েছে···তবুও স্পষ্ট পড়া যায়···

দরজার সামনে দাঁড়িয়ে সে কল্পনায় দেখল, আন্না গ্যাসের উনুনের সামনে দাঁড়িয়ে আছে···পেছন থেকে তার গ্রীবার অনাবৃত অংশটা দেখা যাচ্ছে··· মাথাটা একটু উনুনের দিকে ঝুঁকে রয়েছে···হঠাৎ সে উনুন ছেড়ে টেবিলের কাছে এল···তার পায়ের শব্দ যেন সে শুনতে পাচ্ছে···একটা সম্পূর্ণ দেহের পরিপূর্ণ গতির ছন্দ···দরজা খুললেই সে দেখতে পাবে।

এই চার বছরের নিভৃত ধ্যানে আন্নার প্রতিমূর্ত্তি তার কাছে এত পরিচিত হয়ে গিয়েছিল যে, সহসা যদি ভিড়ের মধ্যে একবার তাকে সে চকিতে চলে যেতে দেখে, তা হলে তৎক্ষণাৎ তাকে সে চিনে নেবে···

আবেগে ও উদ্বেগে তার সর্ব্বশরীর কাঁপছিল··· দু'হাতের মুঠি দিয়ে সে জামার "কলার" চেপে ধরল··· তারপর দেখে সে কখন তার নিজের অজ্ঞাতে সিঁড়ি দিয়ে নেমে চলে যেতে চেষ্টা করছে···কয়েক মুহূর্ত্ত পরে সে দেখে যে আবার আন্নার দরজার সামনে এসে দাঁড়িয়েছে···কড়া নাড়ছে···বাইরে থেকে কল··· ঘুরিয়ে সে আপনিই দরজা খুলে ফেলেছে···

—আন্না!

আন্না জানালার কাছে দাঁড়িয়েছিল···চমকে সে ঘরের মাঝামাঝি ছুটে এল···কি মনে করে টেবিল হতে একটা প্লেট তুলে নিল···

কার্ল নীরবে চেয়ে দেখছিল কল্পনার সব চেয়ে রঙীন স্বপ্নের চেয়ে ঢের বড় একটা জীবন্ত দেহের স্বচ্ছন্দ প্রকাশ···সেই তো জীবন! কার্লের সর্ব্ব-শরীরের মধ্য দিয়া তীব্র তড়িৎ-শিহরণ স্পন্দিত হ'ল··· দু'চোখ দিয়ে আনন্দে উদ্ভাসিত হয়ে উঠছিল···সে ডাকল,—আন্না···চেয়ে দেখ, আমি এসেছি!

কার্লের চোখে আনন্দের সেই আলোতে আন্নার ভয় কেটে গেল···সে যেন খানিকটা আশ্বস্ত হয়ে সরল কৌতূহলে জিজ্ঞাসা করল,—কে তুমি?

আন্নার পরনে সাধারণ সুতির একটা নীল রঙের ফ্রক ছিল···বহু দিনের ব্যবহারের ফলে বুকের কাছটার রঙটা ফ্যাকাশে হয়ে গিয়েছিল। ভারি সরল মুখখানি,

কিন্তু অতি স্পষ্ট···প্রকৃতি যেন নিজের হাতে সে মুখখানি গড়ে তুলেছে এমন ভাবে যে দেখলেই বুঝতে দেরী হয় না যে, সেই মুখের পেছনে একটা সরল মন আছে, মমতায় চির-উষ্ণ, সংসারের জটিলতায় আজও যা অমলিন রয়ে গিয়েছে।

আন্নার সেই বিস্মিত প্রশ্নের উত্তরে কোন কথা না বলে কার্ল তার পিঠের বোঁচকাটা সামনের একটা জীর্ণ চেয়ারে রাখল···চেয়ারটা এ-পাশ ও-পাশ নেড়ে আন্নাকে শুনিয়ে বলল, চেয়ারগুলিতে আবার রঙ করতে হবে দেখছি···তোমার মনে আছে··· কেনবার সময়ই আমি বলেছিলাম, এ-রঙ বেশী দিন টিকবে না···

আন্নার সহসা মনে পড়ে গেল যে, এই চেয়ারখানা কেনবার সময় তার স্বামী ঠিক ঐ কথাই বলেছিল। এই কথা স্মরণ হবার সঙ্গে সঙ্গেই আন্নার বিহ্বলতা যেন হাজার গুণ বেড়ে গেল।

—তা হলে তুমি দেখছি, আমাকে চিনতে পার নি?

আন্না শুধু বিহ্বল ভাবে জিজ্ঞাসা করে, কে তুমি?

কার্লের সমস্ত মুখ পাংশু হয়ে এল···তার জিভ··· ঠোঁট ভেতর থেকে যেন শুকিয়ে যাচ্ছিল···স্থির হয়ে দাঁড়িয়ে সে তবু বলল, আমি রিচার্ড···

সহসা সেই উত্তর শুনে আন্না যন্ত্রচালিতের মত কয়েক পা ঘরের মধ্যে পিছিয়ে গেল। কোন রকমে কম্পিত-কর টেবিলের ওপর চেপে ধরে সে অর্দ্ধোচ্চারিত ভাবে বলল, আমার স্বামী? না, কখখনো না···তুমি আমার স্বামী নও!

আবেগে কার্লের জানু আপনা থেকে নত হয়ে পড়ল। আন্নার দিকে আরও দুই পা অগ্রসর হয়ে সে আন্নার কাছে বসে পড়ল···কাতর ভাবে তার মুখের দিকে চেয়ে শুধু ডাকল, আন্না!

আন্নার পা সে স্পর্শ করতে পারল না···কিন্তু তার কাতর কণ্ঠস্বর আন্নার অন্তর স্পর্শ করল।

ভাগ্য যখন তার কঠিনতম আঘাত করে, তখনো যেমন নারী নীরবে জীবনের প্রাতদিনের ছোটখাট কাজগুলি করে চলে, তেমনি সেই সর্ব্বনাশা লগ্নে আন্না আপনার মনে ঘরের মধ্যে তার প্রতিদিনের ছোটখাট সেই কাজে সহসা মন দিল···জানালার পর্দ্দাটা একটু সরিয়ে দিল···নুণের বাটিটা তুলে স্বস্থানে রেখে দিল··· ঘরের মেঝেতে তিনটে জ্বালান দেশলায়ের কাটি পড়েছিল, কুড়িয়ে তাদের টেবিলের এক কোণে রেখে দিল···তার পর যা করবার ছিল, যেন তা সমস্তই ফুরিয়ে গিয়েছে···মাথা নীচু করে নিস্পন্দ ভাবে দাঁড়িয়ে রইল··

হঠাৎ কি মনে করিয়া পাশের রান্নাঘরে একবার গেল···তারপর তৎক্ষণাৎ আবার ফিরে এল···তার দুগ্ধশুভ্র গণ্ডে যেন রক্তের ছোপ লেগে গিয়েছে···

সে শুনছিল, সেই অপরিচিত লোকটি বলছে, আন্না, আমার কথা বিশ্বাস কর···তুমি যদি না বিশ্বাস কর, জগতে আমি যাব কোথায়? তুমি জান, আনা, তুমি ছাড়া জগতে আর আমার কেউ নেই।

তার স্বামী তাকে এমনি আদর করে 'আনা' বলত···রাত্রির নিস্তব্ধতা আর তার অন্তর ছাড়া সে কথার সুর তো আর কেহ জানত না!

কার্ল ভাবছিল, তার সামনে দাঁড়িয়ে, তার জীবনের সমস্ত সুখ···তার জীবনের সমস্ত দৈন্য··· ভাবতে ভাবতে জীবনের উষ্ণ রক্তধারা জোয়ারের বেগে তার ধমনীতে প্রবাহিত হয়ে উঠল···এ মিথ্যা কি তার জীবনে সত্য হবে না?

তেমনি কাতর ভাবে কার্ল বলল, আনা, তুমি··· তুমিই একমাত্র আমার স্ত্রী!

আন্না স্পষ্ট বুঝতে পারলে, যে লোকটি এই মুহূর্ত্তে তার সামনে দাঁড়িয়ে, তার স্বামী বলে নিজের পারচয় দিচ্ছে···সে মিথ্যাবাদী···কিন্তু তবুও তার কণ্ঠস্বরের মধ্যে কি একটা জিনিস বেজে উঠছিল, যাতে আন্নার মন চঞ্চল হয়ে উঠল···দু'হাত দিয়ে বুক চেপে সে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে ভাবে, কিন্তু এ কে? এমন করে তার মনের মধ্যে আসবার সাহস সে কোথা থেকে পেলে?

যন্ত্র-চালিতের মত আন্না সামনের ভাঙ্গা টেবিলটার কাছে এগিয়ে গেল···ড্রয়ার টেনে একটা পুরানো পোষ্ট-কার্ড বের করল···তার অক্ষরগুলো প্রায় ঝাপসা হয়ে এসেছে···

পোষ্টকার্ডখানা সে তেমনি যন্ত্র-চালিতের মত কার্লের হাতে দিল···দেবার সময় অস্ফুট স্বরে সে বলে উঠল, চার বছর আগে···ঠিক চার বছর আগে···

চার বছর আগে সেই পোষ্টকার্ডখানি তার কাছে আসে···সামরিক বিভাগ থেকে···

কার্ল পড়তে আরম্ভ করল—

"তোমার স্বামী ১৯১৪ সালের ৪ঠা সেপ্টেম্বর মাসে যুদ্ধ করতে করতে রণক্ষেত্রেই মারা গিয়েছেন।"

কার্ল পড়ে চিঠিটা বার বার করে উল্টেপাল্টে দেখল, আবার পড়ল···

—আন্না···আমি বলছি···এ মিথ্যে কথা···ভুল··· ভুল সংবাদ···

এই বলে তার হাতখানি আন্নার দিকে বাড়িয়ে··· ক্ষীণ হেসে বলে উঠল,—এমনি ধারা কত ভুল যে সামরিক অফিস থেকে করে···পরে হয়ত তারা আবার সংশোধন করে···কিন্তু তখন···আন্না বিশ্বাস কর··· আমি নিজে বলছি···এ ভুল···ভুল···

ক্ষণকালের জন্যে এক মহা-আনন্দের উন্মাদনায় তার দেহের মধ্যে শিরায়-উপশিরায় রক্তের তরঙ্গে জোয়ার বহে যায়, আন্না তো কই হাত ছাড়িয়ে নিল না!

আন্নার দুই চোখে ছিল ভয়···সেই সঙ্গে ছিল অসহায় নারীর উন্মাদ আশা···মৃত্যু-জয়ী আশা···যার ভরসায় প্রিয়তমের মৃতদেহ আঁকড়ে থেকেও সে ভাবে, এখনি হয়ত বন্ধ দরজা খুলে যাবে, আসবে তার প্রিয়!

নিরুপায় দেখে সে অন্য কথা পাড়ল, খুব ক্ষিদে পেয়েছে, না?

পরক্ষণেই মনে হ'ল, ছিঃ, ছিঃ, এ প্রশ্ন সে কাকে করল? চেঁচিয়ে লোক-জন ডাকবে?

কিন্তু তার দু'হাত কখন ছুরিটা ধরেছে···রুটি কেটেছে···খানিকটা মাখন পড়ে ছিল, রুটিতে মাখিয়েছে···সামনে একটা আপেল পড়ে ছিল, সেটা কি ছাড়িয়ে দেবে?

—এরি মধ্যে সব ভুলে গেলে, আন্না?

সহসা তার দেহের সমস্ত রক্ত যেন কিসের একটা ধাক্কায় ওপরে উঠে তার মুখে ছড়িয়ে পড়ল···যন্ত্রচালিতের মত আপেলটা নিয়ে খোসা ছাড়িয়ে, টুকরো টুকরো করে কেটে প্লেটে সাজিয়ে দিল···

জীবনে এই প্রথম···মমতাময়ী নারী সশরীরে তার সামনে দাঁড়িয়ে তারই সেবার আযোজন করছে···নারী ···যে-নারীকে দিনের পর দিন ধ্যানে সে অন্তরের অন্তরলোকে পেয়েছে···জীবনে এই প্রথম···

হঠাৎ চোখ তুলে ওপরে চাইতেই, আন্না দেখল, ক্ষুধিত আর্ত্ত লোকের বিষণ্ণ মুখে ক্ষুন্নিবৃত্তির আশার আনন্দ···নিজের অজ্ঞাতসারে আন্না প্লেটটি একটু এগিয়ে দিল···

—সে চামচেটা কি হ'ল গো?

আন্না বিহ্বল হয়ে তার মুখের দিকে চাইল···

—সেই যে···যেটার মাঝখানের দাঁড়টা দুমড়ে গিয়েছিল···

যন্ত্রচালিতের মত আন্না ড্রয়ারের কাছে গিয়ে ড্রয়ার টানল, ভেতর থেকে একটা চামচে বার করল'···হাঁ··· তার মাঝখানের দাঁড়টা দুমড়ে আছে···

—হাঁ···ঐ তো···ঐটেই তো!

পরিতৃপ্ত মুখে আগন্তুক প্লেটের সামনে গিয়ে বসল···

আন্না সামনের ভাঙ্গা চেয়ারটার ওপর বসে পড়ল··· তখন তার চারদিকে স্বপ্নের ঘোর···

ঘরে ক্ষীণ আলোয় দীপ জ্বলছিল···দরজা বন্ধ··· তার বাইরে যেন সমস্ত পৃথিবী বিলুপ্ত হয়ে গিয়েছে··· ডান দিকে শয্যা···সেই পুরোনো খাট···

বহু বৎসর ধরে দুটি প্রাণীকে যদি মুখোমুখী একত্র জীবন যাপন করতে হয়···তা হলে প্রত্যেকের অভ্যাস, চলা-ফেরা, কথা বলার ঢঙ, ওঠা-বসার কায়দা··· প্রত্যেকটি ছোট-খাট খুঁটিনাটি পর্য্যন্ত দু'জনের রপ্ত হয়ে যায়···

কার্ল ছুরি নিয়ে যখন রুটি কাটছিল, আন্না লক্ষ্য করছিল, ঠিক রিচার্ড যে ভাবে ছুরি ধরত, যে ভাবে রুটির মধ্যে ঢুকিয়ে টানত···তার সামনের লোকটি অবিকল সেই রকম ভাবে ছুরি দিয়ে রুটি কাটল···ঠিক তেমনি প্রত্যেক রুটিটা সমান চার টুকরো করল··· স্বপ্নের মধ্যে আন্না আরো ভীত, আরো বিহ্বল হয়ে উঠল···একি ভয়ঙ্কর জাগর স্বপ্ন···

এত দিন সে তার স্বেচ্ছাকৃত নির্জ্জনতার মধ্যে নিজের হাতে এক দুর্ভেদ্য প্রাচীর গড়ে তুলেছিল···আজ সহসা এই লোকটি সে-প্রাচীর ভেঙ্গে তার নিভৃত আত্ম-প্রতারণার মূলে আঘাত করেছে, তার অশ্রুজলে, তার আকুতিতে, তার উত্তপ্ত দৃষ্টিতে, সে সহসা জাগিয়ে তুলেছে তার মধ্যে, জীবনের আকাঙ্ক্ষা···প্রাণের ক্ষুধা ···এনে দিয়েছে অকস্মাৎ আলোড়ন...যুক্তি দিয়ে যা এতদিন ধরে সে দূরে সরিয়ে রেখেছিল···যুক্তিহীন প্রাণের মুক্তি···নিজের মনে আকাশ-পাতাল ভাবতে ভাবতে সে কখন নিজের মনে ভাবতেও ভুলে যেতে লাগল···ভাবার চেয়ে সেই চকিত ক্ষণে সে দেখে, মন যেন তার চাইছে বিশ্বাস করে নিতে···

—কাল সোমবার না? কালই বেরুব একটা চাকরীর সন্ধানে···

আন্নার মনে কেন যেন বলে উঠল, তা হলে তো বাঁচি, রোজ কারখানায় এ দুর্ব্বল দেহকে নিয়ে আর যে যেতে পারি না···কিন্তু···

হঠাৎ সে চীৎকার করে বলে উঠল, কিন্তু কেন তুমি আমাকে বোঝাতে চাইছ যে তুমি আমার স্বামী? কেন, কেন?

—শোন···শোন···আন্না!

—না···না···তুমি জান না···তাকে আমি কখনো ভুলতে পারি না···তাকে ভুলতে পারি না···

তীব্র ঈর্ষার কশাঘাতে কার্লের মন দুলে উঠল··· সেই অনুপস্থিত প্রতিদ্বন্দ্বীর সঙ্গে, সে বুঝল, তাকে

রীতিমত সংগ্রাম করে জিততে হবে···এই কিছুক্ষণ আগে যে নারীকে মনে হয়েছে যে জয় করেছি, যদি তাকে হারাতে হয়···না, না···কার্ল প্রকাশ্য ভাবে মিথ্যার আশ্রয় গহণ করল···তাকে পেতেই হবে··· সামনের প্লেটটা হাত দিয়ে একটু সরিয়ে রেখে, দীর্ঘশ্বাস ফেলে কার্ল ঘরটার চারিদিকে একবার দেখে নিল···

—একি জানলার পর্দাগুলো! নতুন কিনেছ, না?

তোমাতে আর আমাতে লাজারাসের দোকান থেকে নক্সা-ওয়ালা যে হলদে পর্দাগুলো এনেছিলাম···মনে আছে, বুড়ো লাজারাস চশমা তুলে বলেছিল, যাক্, আমিই না হয় দু'পয়সা ঠকলাম···মনে পড়ছে?

—হাঁ···কিন্তু···

—মনে আছে, মাসকাবারী যখন শোধ করব বললুম, তখন···

—এই চার বছর ধরে আমি শোধ করেছি···

কার্ল কপাল থেকে আঙুল দিয়ে ঘাম মুছে আন্নার দিকে চাইল···

রিচার্ডের ছিল এটা একটা মুদ্রা

—যা হবার হয়ে গিয়েছে, আন্না···আর ধার নয়··· নতুন করে আমরা আবার আরম্ভ করব···আস্তে আস্তে আবার আমরা আমাদের নীড় গড়ে তুলব···আন্না···মুখ তোল···চেয়ে দেখ আন্না···

আন্না তেমনি মাথা নীচু করে মাটির দিকে চেয়ে রইল···কার্ল আস্তে আস্তে তার কাছে গিয়ে, ধীরে, অতি ধীরে, তার মাথার চুলের ওপর হাত বোলাতে লাগল···কার্ল স্পষ্ট অনুভব করল যে, আন্নার দেহ-লতা কাঁপতে কাঁপতে ক্রমশ স্থির নিশ্চল হয়ে গেল

কি মনে করে আন্না চেয়ার থেকে উঠে দাঁড়াল··· তার দেহের রেখা তখন যেন একটু কোমল হয়ে এসেছে···সে কি তা বুঝেছিল? অসহায় কাঁপন যেন ছন্দোবদ্ধ দোলায় পরিণত হয়ে আসছিল...কার্ল কি তা লক্ষ্য করেছিল?

আপনার মনে সে টেবিলটা পরিষ্কার করতে লাগল···

ঘরের এক কোণে মাথা নীচু করে দাঁড়িয়ে কার্ল তাই দেখছিল।

কার্লের সমস্ত মন তখন দেহের প্রান্তে এসে কাঁপছিল···যদি একটা ভুল হয়ে যায়, যদি কোন বেসুরো তার বেজে ওঠে · বিষাক্ত তরবারির মত তা সেই মুহূর্তেই চিরকালের মত তাদের বিচ্ছিন্ন করে দেবে···

কার্ল সর্ব-ইন্দ্রিয় দিয়ে আন্নাকে লক্ষ্য করছিল··· টেবিল এমন কিছু আগোছালো ছিল না যে তাকে অমন করে গোছাতে হবে···সে তো কোন কথা বলে নি···অথবা তার দৃষ্টি আকর্ষণ করবার জন্যে কোনও শব্দ করে নি···তবুও কাজ করতে করতে হঠাৎ চোখ তুলে সে মাঝে মাঝে কার্লকে দেখছিল···টেবিলের কাজ হয়ে গেলে, সে সটান জানালার কাছে চলে এল··· একবার কি মনে করে পর্দাটা নামিয়ে দিল···আবার তক্ষুণি পর্দাটা তুলে দিল···

কে যেন আশার বাণী কার্লের কানে কানে বলে গেল···দেখছ না···সে তো চেষ্টা করছে···নিজেকে মানিয়ে নেবার জন্যে···কার্ল চুপ করে আর থাকতে না পেরে প্রশ্নের পর প্রশ্ন করতে লাগল···আ[illegible] উত্তর না দেবার অনেক রকম চেষ্টা করে হঠাৎ কথ[illegible] সব প্রশ্নেরই অনর্গল উত্তর দিয়ে যেতে লাগল··· কোথায় এখন কাজ করে, কত মাইনে পায়···দিনে ক[illegible] ঘণ্টা কাজ করতে হয়···ইত্যাদি···ইত্যাদি···

কিন্তু প্রশ্নের তো একটা শেষ আছে! হঠা[illegible] *কার্লের সব প্রশ্ন যেন ছুটতে ছুটতে এসে হাঁফি[illegible] অচেতন হয়ে পড়ে গেল···*

আন্নারও আর কোন কাজ ছিল না। প্রশ্নের উত্তর দেবার সময়, একটা না একটা কাজকে আশ্রয় করে সে উত্তর দিয়ে এসেছে ··আহত ভগ্নজানু মানুষ যেমন ভর দিয়ে চলবার জন্যে একটা কিছু অবলম্বন চায়!

আন্না, মনে মনে জানে, এবার বিছানায় গিয়ে শুয়ে পড়া···সারা দিনের ক্লান্তির ক্ষণিক বিরাম···কিন্তু···

বিছানায় না গিয়ে সে দেয়ালে অঙ্গ ভর দিয়ে দাঁড়িয়ে রইল···চুপচাপ···

দুজনেই প্রতিমুহূর্তে বুঝছিল যে, এভাবে দুজনে আর বেশীক্ষণ নীরবে থাকা যায় না ··নীরবতা যেন আঘাত করছে···অসহ্য নীরবতা···মূঢ় নীরবতা···

হঠাৎ কার্ল বলে উঠল···জান গো আন্না···

ঠিক যে-ভাবে বিছানায় যাবার সময় তার স্বামী তাকে ডাকত, জান···আমার কাছে সবশুদ্ধ পঁয়ত্রিশটা পেনিং, [ মুদ্রা ] আছে···

আন্না কি তা জানতে চেয়েছিল? না তো!

তেমনি দেয়ালে পিঠ ঠেসান দিয়ে আন্না নীরবে আঙুল তুলে ইঙ্গিত করল, ঐ বিছানা···ইচ্ছে করলে শুতে পারেন!

তারপর বিছানাটাকে একবার ভাল করে দেখে নিয়ে তাড়াতাড়ি ড্রয়ার টেনে একটা পরিষ্কার চাদর বার করল···বিছানার ময়লা চাদরটা টেনে খাটের তলা[illegible]

ফেলে দিল…বালিশের ওয়াড়গুলো বদলিয়ে দিল… বহুদিন কোন পুরুষের জন্যে সে শয্যা প্রস্তুত করে নি।

তারপর আবার তেমনি দেয়ালে ঠেসান দিয়ে দাঁড়াল…

কার্ল দেখল, আন্নার মুখে আবার ভয়ের মেঘ…

ধীরে ধীরে আলোর কাছে উঠে গিয়ে কার্ল বলে, আলো নিবিয়ে দিই!

আন্না কোন উত্তর দিল না।

কার্ল আলো নিবিয়ে দিল…ঘর অন্ধকার হয়ে গেল…সে অন্ধকারে শুধু শোনা যেত লাগল, দুটি প্রাণীর বক্ষ-স্পন্দনের শব্দ!

নীরবে কার্ল শোবার জন্যে গায়ের জীর্ণ মলিন কোটটা খুলে ফেলল…অন্ধকারে তার কান আছে… আন্নার দিকে সেখান থেকে কোন শব্দ আসে কি না! ধীরে ধীরে কার্ল বিছানায় গিয়ে গা এলিয়ে দিল, আন্না কি করছ?

কোন উত্তর নেই।

—আন্না, তুমি কি শুয়েছ?

কোন উত্তর নেই।

সে আবার জিজ্ঞাসা করে, আন্না, তুমি কি শুয়েছ?

—হাঁ!

সমস্ত শরীর পাথর করে আন্না বিছানায় গিয়ে শুয়েছে…কিন্তু চোখ বুঁজতে পারে নি…

কার্ল সেই অন্ধকারে যেন স্পষ্ট দেখতে পাচ্ছিল, দুটি বড় বড় চোখ চেয়ে আছে…সে-দৃষ্টির কি অর্থ?

বাইরে থেকে তখন ক্লান্ত-পরিশ্রান্ত শহরের মথিত আর্ত্তনাদ, দমকা হাওয়ার মত, মাঝে মাঝে ঘরে এসে ঢুকে পড়ছিল…তারি উত্তপ্ত সশব্দতায় ঘরের সেই তুহিন-নীরবতা যেন গলে অন্ধকারকে আরো গাঢ় করে তুলছিল…

পাছে কোন শব্দ করলে, ধরা পড়ে যেতে হয়, সেই ভয়ে আন্না কাঠ হয়ে বিছানায় শুয়েছিল…শব্দ আজ কি বিরাট অর্থময়! ভাষাহীন নিরর্থক শব্দ…হয়ত পাশ ফিরতে গিয়ে খাটের একটু শব্দ…তাও হয়ত অন্তরঙ্গতার সম্ভাবনা বহন করতে পারে…

কার্ল সেই শব্দটুকুর জন্যে সর্ব্ব দেহ দিয়ে যেন শুনছিল…

কিন্তু নিজেরই অজ্ঞাতে কার্ল ঘুমিয়ে পড়ল…আন্না যখন বুঝতে পারল যে, তার ঘরের সেই রাত্রির সঙ্গীটি যখন স্পষ্ট নাক ডাকাচ্ছে…তখন সে আস্তে আস্তে একবার পাশ ফিরল…

কত দিন…কত সপ্তাহ…কার্ল ভাল করে ঘুমোয় নি…সুন্দরী নারীর নিজে হাতে পাতা শুভ্রকোমল শয্যা …কারাবাসক্লান্ত মাংসপেশীকে যাদুমন্ত্রের স্পর্শে ঘুম পাড়িয়ে দিল…কোথায় দিগ্‌দিগন্ত জোড়া শূন্য মাঠ… অজানা সব বুনো পথ…পাহাড় আর পাথরে বন্ধুর দেশ… দীর্ঘ দুর্ভেদ্য কানন…বরফ-জমা আঁকা বাকা-নদী…ঘুমের মধ্যে মগ্ন চৈতন্যের পটে টুকরো টুকরো আলোক-চিত্রের মত তখন ভেসে ভেসে চলেছে…তার মধ্যে হঠাৎ দেখা গেল, তার বালককাল…বহু বার যার স্বপ্ন তার মন দেখে এসেছে…দশ বছরের একটি ফুটফুটে ছেলে, তার বাবার হাত ধরে শহরের রাস্তা দিয়ে চলেছে…শহর ছাড়িয়ে মাঠ ছাড়িয়ে…পাহাড়ে পথে বুনো ফল কুড়িয়ে কুড়িয়ে নেচে নেচে, চলেছে…সেখান থেকে ফেরবার সময় গাঁয়ের সরাইখানায় তারা এসে থামল…একটা বড় গাছের তলায় তারা বসল…আশে-পাশে কারা সব আসছে, চলে যাচ্ছে…

কার্ল শুনতে পেল তার বাবা সরাইখানার মালিকের মেয়ের সঙ্গে ঠাট্টা করে কি যেন বললেন…কার্ল চমকে উঠল…কার্লের বাবা উঠে মেয়েটিকে হাত ধরে টানছে…

কার্ল চীৎকার করে উঠল, ওর গায়ে তুমি হাত দিও না…ও যে আন্না!

তাড়াতাড়ি তিনি হাতটা নিলেন সরিয়ে…

তারপর সেই সরাইওয়ালার কন্যা কার্লের কাছে এসে, তার কাঁধের ওপর হাত রেখে…এক বাটি টাটকা গরম দুধ তার মুখের সামনে ধরল…

যখন তার স্বপ্ন ভেঙ্গে গেল, এক পরম পরিতৃপ্তিতে তার দেহ-মন দেখে ভরে গিয়েছে…

আন্না তখনো ঘুমুচ্ছে…

সহসা এক অনির্ব্বচনীয় মহা-দায়িত্বের প্রেরণায় সে উদ্বেল হয়ে উঠল…স্তব্ধ-বিস্ময়ে সে শুনতে লাগল… নিদ্রিতা নারীর তনু-স্পন্দিত দেহের রহস্য…

অসীম কৃতজ্ঞতায় আপনা থেকে তার মাথা নত হয়ে গেল।

---

## তৃতীয় অধ্যায়

পরের দিন ঘুম ভেঙ্গে চোখ খুলতেই কার্ল দেখে, সকাল বেলাকার রোদে ঘর ভরে গিয়েছে…ঘরের কোণে গ্যাসের উনুনে কেটলীতে জল গরম হচ্ছিল…তার একটা একঘেয়ে শব্দ উঠছে…পাশ না ফিরে সে মন দিয়ে সব যেন একবার অনুভব করে নিতে চাইছিল…

কিছুক্ষণ পরে একটু পাশ ফিরে দেখে, আন্নার বিছানা খালি, আন্না কখন উঠে চলে গিয়েছে···বালিশে, বিছানায়, ওল্টানো লেপে তখনো প্রমাণ রয়েছে, রাত্রিতে সে ঐখানে শুয়ে ঘুমিয়েছিল···আন্না···তার সঙ্গে, এক ঘরে, রাত্রিতে, ঐখানে শুয়ে ঘুমিয়েছিল ··

এমন সময় বাইরে থেকে কথা কানে এল···

—চারটে ? চারটে তো তুমি কোন দিন নাও না ···রোজ তো তুটো করে দিয়ে যাই !

কার্ল একটু ঘাড় বেঁকিয়ে দেখল, রুটিওয়ালা তার রুটির ঝুড়ির ভেতর থেকে আর তুখানা রুটি বার করে আন্নার হাতে দিয়ে জিজ্ঞাসা করল, তাহলে এবার থেকে চারখানা করে দিতে হবে ?

কার্ল সর্ব্বমনপ্রাণ দিয়ে শুনতে চেষ্টা করল, আন্না কি উত্তর দেয় ! কিন্তু মুখ ফুটে আন্না কোন জবাবই দিল না।

ঘাড় তুলে কার্ল কিন্তু দেখতে পেল, ঘসা কুঙ্কুমের মত লজ্জার লাল রঙে আন্নার মুখ ছেয়ে গিয়েছে··· পরিষ্কার, মুক্তোর মত সাজানো দাঁতগুলো, ঈষৎ-বিভিন্ন ঠোঁটের ভেতর দিয়ে দেখা যাচ্ছে···দাঁতগুলোও যেন চাপা হাসি হাসছে···

রাত্রিতে সে ভাল করে দেখতে পায়নি, সকালে তাই ঘুমভাঙা চোখে সে একদৃষ্টিতে আন্নাকে দেখছিল, তুধের মত গায়ের রঙ···মাথার চুলগুলো যেন খুব পাতলা লাল রঙে ছোপানো···কি ঘন··· নাকের তুদিকে, চোখের তলায়···গুটি কয়েক করে ছোট ছোট দাগ···

কার্ড-বক্স কারখানায় তুবেলা নানা রকম হাতের কাজ করতে করতে, হাতের আঙুল থেকে সমস্ত গড়নটা সজীব হয়ে গিয়েছে···বিদ্যুৎবস্তু···যেন কোন সম্ভ্রান্ত নারীর মৃণাল-হস্ত···

পায়ের দিকে নজর পড়তে, কার্ল দেখল, কল্পনায় সে যে তুটি ছোট ছোট পা দেখতে পেত···সেই পা··· আজ আন্না পুরোনো স্লিপারটা না পরে, তার সব চেয়ে ভাল স্লিপারটি পরেছে···গায়ে গ্রীষ্মকালের দরুণ পাতলা একটি ফ্রক পরেছে···তার ভেতর থেকে তার দেহের সীমান্ত রেখা সূর্য্য-কিরণে স্পষ্ট দেখা যাচ্ছে···দেখা যাচ্ছে নগ্নতার স্বাভাবিক নিষ্কলুষতা···

বিছানা ছেড়ে সে উনুনের কাছে যখন উঠে গিয়ে দাঁড়িয়েছে, তখন রুটি হাতে করে আন্না ঘরে ঢুকছে···

পেছন না ফিরেও সে বুঝতে পেরেছে যে আন্না ঘরে এসেছে···উনুনটা জায়গায় জায়গায় ভেঙ্গে গিয়েছিল··· আন্নাকে শুনিয়ে, সে আপনার মনে বলে উঠল, যুদ্ধে যাবার আগে, এটাকে ঠিক করে যাব ভেবেছিলাম···

কথাটা সে কিন্তু যত জোরে বলবে ভেবেছিল, ততটা জোরে বলতে পারল না···আন্না ঘরে এসেছে···এই কথা ভাবার সঙ্গে সঙ্গে তার কণ্ঠস্বর কেমন করে যেন নরম হয়ে গেল···

কার্ল সোজা আন্নার দিকে ফিরে চাইল। নারী ···মহিমময়ী···কার্লের মনে হ'ল যেন আন্না প্রভাতের সমস্ত ফুলের সুরভি নিয়ে দাঁড়িয়ে আছে···যেন তার সর্ব্ব-অঙ্গে ফুল···

আন্না দাঁড়িয়ে আছে···খোলা দরজা দিয়ে সূর্য্যের আলো তার পিঠে এসে পড়েছে···সে দাঁড়িয়ে আছে··· ভোর বেলাকার সদ্য-দোহন-করা তুধের মত তাজা···

হঠাৎ তার দিকে একদৃষ্টিতে চেয়ে থাকতে থাকতে কার্ল নিজের সার্টের বোতামটা লাগিয়ে দিল···বুকের কাছটায় সার্টটার বোতাম খোলা ছিল···তার ভেতর দিয়ে রোদে-পোড়া কেশবহুল বুকটা দেখা যাচ্ছিল···

সেই সার্ট···একটি ট্রাউজার ··আর বেল্ট···কয়েক দিন আগে, পথে আসতে আসতে, এক নদী পড়ে, সেই নদীতে সার্ট আর ট্রাউজার ধুয়ে পরিষ্কার করে নেয়···

সেই সময় নিজের দেহও সেই নদীর জলে ধুয়ে পরিষ্কার করে নেয়···কিন্তু তবুও তার গায়ে লেগেছিল, দূর পথের গন্ধ···অজানা নদী···অজানা অরণ্যের গন্ধ··· দূর পথের একটা আলাদা গন্ধ·· তাই নিয়ে সে আবার এসেছে সভ্যতার মধ্যে···যেখানে আছে শয্যা···আছে নারী···আছে আন্না—

কার্ল কতক্ষণ চেয়ে ছিল, তার আন্দাজ ছিল না··· হঠাৎ তার চমক ভেঙ্গে গেল···

সে শুনল, আন্না, তাকে অভিবাদন করছে, সু-প্রভাত···

তার দেহ, তার চলা, তার গায়ের রঙ, সেই সকাল বেলা···সকলের সঙ্গে যেন তার কণ্ঠস্বরের এক অপূর্ব্ব সঙ্গতি ছিল।

কার্ল কি উত্তরে বলেছিল, সুপ্রভাত ?

সে দেখল, আন্নার তু'হাত জোড়া···এক হাতে তুধের বাটি ··আর এক হাতে রুটি ··একটু নীচু হয়ে সে তুধের বাটিটা আগে রাখল···নীচু হওয়ার সঙ্গে সঙ্গে তার তুগ্ধশুভ্র দেহের অন্তরঙ্গতা যেন ঝলক দিয়ে উঠল···

অতি সন্তর্পণে সে টেবিলটা গোছাতে লাগল·· যেন কোন্ অন্তরঙ্গ বন্ধু নিমন্ত্রণে আসবে···এক ভাবে সাজিয়ে সন্তুষ্ট না হয়ে আর এক ভাবে সাজায়···দেখে ঠিক হ'ল কি না···

সে কি জানে, জানালায় দাঁড়িয়ে একজন পুরুষ অপলক দৃষ্টিতে তাকে দেখছে?

গত রাত্রির সেই আকস্মিক বিহ্বলতা, অনিশ্চয়তা দ্বন্দ্বের ছাপ, সকালে আর আন্নার মুখে ছিল না···এক রাত্রির মধ্যে যেন সে সম্পূর্ণ পরিবর্ত্তিত হয়ে গিয়েছে ···ঘুমের মধ্যে যেন সে পেয়েছে আশ্বাস, যার জোরে সকালে সে এসে দাঁড়িয়েছে, নতুন জীবনের দরজায়··· তার সর্ব্ব-অঙ্গ বলছে, আমি প্রস্তুত···

আন্না ঘরের মধ্যে নড়ে-চড়ে, কাজ করে···কার্লের চোখ সঙ্গে সঙ্গে ঘোরে···যেন তার নড়া-চড়ার সঙ্গে তার চোখের দৃষ্টি জীবন-মরণ-চুক্তিতে বাঁধা আছে···হঠাৎ কখন কাজ করতে করতে আন্না তার সামনে দিয়ে চলে যায়···কথা বলতে গিয়ে কার্ল কথা খুঁজে পায় না···

টেবিল তৈরী···আন্না কথা বলে টেবিলের কাছে এসে দাঁড়ায়···চোখ তুলে কথা না বলে সে ডাকে··· কার্ল এগিয়ে আসে···

উন্মাদের মত সে আন্নাকে বুকের কাছে জড়িয়ে ধরে···ঝড়ে যেমন অরণ্য কেঁপে ওঠে, সে আলিঙ্গনে আন্নার দেহ তেমনি ওঠে কেঁপে···আন্নার হাত দুটি সে নিজের কণ্ঠে নিজে তুলে নেয়···কাঁপতে কাঁপতে আন্না পাশের চেয়ারে বসে পড়ে, বলে, খেয়ে নাও আগে!

কার্লের মনে হয়, সেই তিনটি কথার মধ্যে রয়েছে আশ্বাস···

মাথা নীচু করে কার্লের জন্যে রুটীতে সে মাখন দেয়···একবার তার দিকে চোখ তুলে ডিসটা এগিয়ে দেয়—নিজে কিছু মুখে করতে পারে না···নিজের কোলের ওপর দুটি হাত রেখে, তারই দিকে চেয়ে থাকে···

—কি সুন্দর তোমার হাত দুটো···যেন রাজরাণীর হাত!

হঠাৎ বিব্রত হয়ে সে উঠে দাঁড়ায়···একেবারে জানালার কাছে গিয়ে বাইরের দিকে চেয়ে থাকে··· চেয়েই থাকে···

কার্ল টেবিল ছেড়ে ধীরে ধীরে জানালার দিকে তার কাছে যায়···তখনো তার দেহে কাঁপছে আন্নার দেহ-কম্পনের প্রতিধ্বনি···ধীরে ধীরে দুই হাত দিয়ে সে জড়িয়ে ধরে আন্নার তনু-দেহকে···নির্ব্বাক্··· নিস্পন্দ···তারা দাঁড়িয়ে থাকে আলিঙ্গনবদ্ধ···

মাঝে মাঝে কার্ল চোখ তুলে যখন চায়, দেখে, বুকের কাছে, আন্নার দুটি পাতলা ঠোঁট কাঁপছে···বার বার সে নিজের ঠোঁট দিয়ে সেই কম্পমান ঠোঁট দুটিকে শান্ত করাতে চেষ্টা করে··· কিন্তু তবু কোন কথা কেউ বলে না···

দু'জনের দেহের মাঝখানে শুধু এক টুকরো ফ্রকের কাপড়ের ব্যবধান···ফ্রকটা যেন আন্নার দেহের সঙ্গে এঁটে রয়েছে···আস্তে আস্তে ফ্রকের বোতামে আঙুল নিয়ে খেলা করতে করতে সে বোতাম দেয় খুলে···

ক্ষীণ হাসি হেসে আন্না নিজের হাতে জানিয়ে দেয়, বোতাম আসলে আছে কাঁধের কাছে···বন্ধনহীন আবরণ আপনি যায় পড়ে···

সারা বিছানায় তখন রোদটা এসে পড়েছে···

কার্লের দৃষ্টি যায় খোলা দরজার দিকে···

দুজনে তেমনি ভাবে অগ্রসর হয়, দরজার দিকে···

কার্ল ভেতর থেকে দরজা দেয় বন্ধ করে···

সেই সঙ্গে অনুভব করে···এত দিন ধরে নির্জ্জনে যে প্রিয়তমার ধ্যান করে এসেছে···আজ তার পূর্ণ-সম্মতি ···তার দেহে বাণীহীন আবেদনে এলিয়ে পড়েছে···

---

## চতুর্থ অধ্যায়

আন্না যে-বাড়ীতে একটা ছোট্ট ঘর নিয়ে বাস করতো, সেখানে এক জায়গায় সেই রকম আর দু'খানা বাড়ী ছিল, একই পাঁচিলের মধ্যে···কারখানার শ্রমিকদের কোয়ার্টার···সেই দু'খানা বাড়ীতে সেই সময় প্রায় একশো ঘর শ্রমিক বাস করত···

আগুন লাগলে সন্ত্রস্ত ভেড়ার দল যেমন গা-ঘেঁসা-ঘেঁসি করে এক জায়গায় জড় হয়ে পড়ে, তেমনি মহাযুদ্ধের অগ্নিকাণ্ডে তারা সবাই এক জায়গায় একই ভয়ে, একই ভাবনায়, একই দুঃখ-দৈন্য-লাঞ্ছনার মধ্যে গা-ঘেঁসাঘেঁসি করে বাস করত···তাদের সকলের ভাষা এক, ভৎর্সনা এক, মুখের চেহারাও এক হয়ে আসছিল···

হঠাৎ এ-ঘর সে-ঘর ও-ঘর থেকে ছোট ছোট শিশুর কান্না জেগে উঠত···বর্ষায় যেমন জলা থেকে ব্যাঙের ঘোঙানি জেগে ওঠে···কখন কখন তাদের বিভিন্ন শিশুকণ্ঠের কাতর কান্না একসঙ্গে একই সময়ে ঐক্যতান সঙ্গীতের মত বিরাট হয়ে উঠত···কয়েক মিনিট ধরে চলত শিশুকণ্ঠের কান্নার কোরাস···সারা দিন-রাতের মধ্যে এমন খুব কম সময় থাকত, যখন তাদের এই কান্না শোনা না যেত···

যেদিনকার কথা আমরা বলছি, সেদিনটা ছিল রবিবার···তাদের সেই কান্নার কোরাস ঠিক তেমনি

জমে উঠেছিল…তার সঙ্গে আবার মাউথ-অর্গান বাজছিল…

হঠাৎ পাশের ঘর থেকে প্রায় প্রাপ্তবয়স্ক একটি মেয়ে তাড়াতাড়ি বিছানা থেকে উঠে, গায়ের লেপটা ছুঁড়ে ফেলে দিল…জানালার কাছে একটা বাইসাইকেলের বেল্ লাগান ছিল…আঙুলের যত জোর ছিল, তাই দিয়ে সেটা বাজাতে লাগল…

দেখতে দেখতে নাইট-গাউন-পরা আর একটি মেয়ে তার সামনে আর একটা খোলা জানালায় এসে দাঁড়াল…তারও জানালার সঙ্গে একটা বেল্ লাগানো ছিল, সেটা টিপে ধরে, আর হাত টেলিফোন রেসিভারের মত করে, বলে উঠল, হাঁ বল, আমি এল্‌ফি কথা বলছি…

—গুড্-মর্ণিং এল্‌ফি…আমি আল্‌মা…রাত কেমন কাটল ?

—ওঃ, আলমা…তব্ ভাল…সকাল বেলা খবরটা নিলি !

এলফি আর আলমা…দুজনে খুব ভাব…সামনা-সামনি ঘর…জানালায় দাঁড়িয়ে তারা যে-যার ঘর থেকে যেন টেলিফোনে কথা বলছে…

—আজ, কি পরবি আলমা ? আমি ভাবছি, নীল রঙের পোষাকটা পরব !

—তা বেশ…আমি ভাই আজ সেই হলদে রঙের পোষাকটা পরব…

তাদের কথা শুনলে মনে হয়, তাদের যেন নানা রঙের নানা পোষাক আছে কিন্তু আসলে তা নয়… রবিবার বা উৎসবের দিনে পরবার মত তাদের একটি করেই পোষাক আছে…এলফির নীল…আলমার হলদে …মাঝে মাঝে অবশ্য তারা এ-ওর পোষাক বদল করে …এলফি পরে হলদে…আলমা পরে নীল…

এলফি বলে, আজ সন্ধ্যেয় ছবি দেখতে যাব কেমন ? উঃ…ওপরে কি ভয়ানক গোলমাল হচ্ছে…

ওপরে একটা ঘরে কে রেকর্ড বাজাচ্ছিল…মার্চের রেকর্ড…যে-সঙ্গীতের তালে তালে য়ুরোপের ঘর খালি করে ছেলেরা সব বেরিয়ে চলে গিয়েছে…

—না ভাই…অসম্ভব…এত গোলমালের মধ্যে ফোন করা…না…এখন কেটে দিচ্ছি…আবার পরে তোকে ডাকব'খন…কেমন ?

এলফি তার সাইকেলের বেল্‌টা টিপে দিল… রেকর্ডের চেঁচামিচি ছাপিয়ে উঠে হঠাৎ থেমে গেল… সঙ্গে সঙ্গে জানালা থেকে মেয়ে দুটি অদৃশ্য হয়ে গেল…

নীচে…সেই আবর্ত্তের যেন তলদেশে…সিমেন্টের প্রাঙ্গণের ওপর বসে একটা চার বছরের ছেলে… আকাশের দিকে মুখ তুলে আপনার মনে চেঁচিয়ে ছড়া কাটছিল…

"মেরীর হয়েছে একটা ছেলে,
কেউ জানে না তার বাপের নাম"

আন্নার ঘরের দরজার বাইরে থেকে কে যেন কড়া নাড়ল…আন্না ধড়মড়িয়ে বিছানা থেকে উঠতে যায় হাত দুটো বুকের ওপর চেপে…দরজার এক ফাঁক থেকে খবরের কাগজটা ঘরের ভেতর এসে পড়ে…

কার্ল বলে, কিন্তু তুমি বদলে গিয়েছ, আন্না… আগে তোমার কি রকম লজ্জা করত…

কার্ল ঘরের ওপরের দিকে চেয়ে যেন মনে করতে চেষ্টা করে, আন্না আগে কি রকম বেশী লজ্জিত হ'ত… তার সঙ্গে ছুঁতে বসতে আগে আরো যেন কি রকম কুণ্ঠিত হয়ে পড়ত…

—মনে নেই তোমার আন্না, তুমি তার কি জবাব-দিহি দিতে ? তোমার শোয়াও বদলে গিয়েছে অনেকখানি…

নিজের অজ্ঞাতে, ভেতর থেকে কিসের তাড়নায় আন্না কার্লের কাছ থেকে দূরে সরে আসতে চেষ্টা করে…অবাক হয়ে যায়, তার সম্বন্ধে এ অন্তরঙ্গ খবর এ জানল কি করে ? আন্না তো নিজের মনে ভাল করেই জানে, এ খবর সে নিজে ছাড়া জানতে পারে, মাত্র আর একজন…তবে ?

তার সমস্ত মুখটা অনির্ব্বচনীয় বিস্ময়ে উদ্ভাসিত হয়ে ওঠে…হঠাৎ যেন তার মন থেকে সব রকম ভাবনা-চিন্তা নিমেষে শূন্য হয়ে যায়…যেন কে খুব ধারালো ছুরি দিয়ে চিন্তার অংশটুকু তার দেহ-মন থেকে কেটে বাদ দিয়ে দিল…

—সম্পূর্ণ আলাদা !

এই বলে কার্ল আন্নাকে তার নিজের কাছে আবার টেনে নেয়…তার মাথাটা টেনে নিয়ে তার ডান কাঁধের ওপর রাখে…বলে, মনে পড়ে…ঠিক এই রকম…

সহসা তার মাথাটা যেন অবশ হয়ে পড়ে যায়… ঠিক এই ভাবে…এই শয্যায়…তার চোখের সামনে ভেসে ওঠে…রিচার্ডের সঙ্গে তার শয্যাজীবন কেটে গিয়েছে…এ সংবাদ রিচার্ড ছাড়া জগতে আর কেউ জানে না, জানতে পারে না…অন্তরের অন্তস্তল থেকে ধীরে তার মুখ দিয়ে সেই পরিচিত প্রিয়নাম বেরিয়ে আসে, রিচার্ড ! তার সমস্ত চৈতন্য দিয়ে সে বিশ্বাস

করে নেয়···যার জন্যে সে এতদিন ধরে তপস্যার মতন করে অপেক্ষায় ছিল···সেই আজ রয়েছে তার পাশে··· সর্ব্ব-কুণ্ঠা-মুক্ত হয়ে তার মনের চোখের সামনে তখন অতীত, বর্ত্তমান, ভবিষ্যৎ যেন এক ধারায় বিলুপ্ত হয়ে যায়···

তারপর কয়েক ঘণ্টা ধরে আন্না মনে মনে নিজের মনকে নানা ভাবে বোঝাতে চেয়েছে, কার্ল ই তার স্বামী। কতক্ষণ আপনার মনে সে এই ভাবে সংগ্রাম করেছে, তার কোন ধারণা ছিল না, তবে সে বুঝল··· জোর করে হয়ত কোন বিশ্বাস মনের ওপর ফেলে দেওয়া যায় না···কিন্তু মনের ভেতর থেকে নিজের অজ্ঞাতসারে যে-সব কথা ঠেলে ওপরে আসতে চায়, তাদের অন্তত বাধা দিয়ে রাখা যায়···

যখনি তার মনের ভেতর থেকে, এই কথাটা ভেসে উঠতে চায় যে, কার্ল তার স্বামী নয়···তখনি সে যেন স্পষ্ট বুঝতে পারে, দেহের ভেতরে, যেখানে লোকে বলে, মন আছে, সেখানে যেন কি আলোড়ন হয়ে গেল···দেহের সমস্ত শক্তি যেন সেই এক জায়গায় এসে জমা হ'ল···দুর্দ্ধর্ষ শত্রুকে বাধা দেবার জন্যে যেমন করে অবরুদ্ধ নগরে শেষ-চেষ্টায় নাগরিকরা তাদের সমস্ত শক্তি নিয়ে সমবেত হয়···

কার্লের মনে সে-সব ভাবনার কোনও রেখা পর্য্যন্ত ছিল না···এত দিন ধরে নিজের নির্জনতার মধ্যে যে-নারীর ধ্যানমূর্ত্তি সে কল্পনা করে এসেছে, আজ বাস্তবে, সে তার পাশে, তার শয্যাসঙ্গিনী···তার প্রেমস্পর্শে কার্লের অন্য সব চেতনা বিলুপ্ত হয়ে গিয়াছে···তাই সে আপনার মনে আন্নাকে আদর করতে করতে যতই আনন্দে বিভোর হয়ে উঠেছিল···ততই তার মন খুঁজে খুঁজে এমন সব জিনিস বার করে আন্নার সামনে ধরছিল ···যাতে তার এবং সেই সঙ্গে আন্নার ভবিষ্যৎ জীবনের এমারৎ পাকা ভিত্তির ওপর দাঁড়াতে পারে···

সে অর্থাৎ রিচার্ড···এই শহরে এসে মাত্র সপ্তাহের জন্যে কিফ এণ্ড গ্রাফের কারখানায় কাজ করে···কিন্তু সেখানকার অবস্থাগতিক দেখে সে বুঝেছে যে, সেখানে কাজ করা চলবে না···বড় কম মাইনে দেয়···

হঠাৎ কি একটা কথা মনে পড়ায়, আন্না শিউরে উঠল···কিন্তু সে-শিহরণ নব-জাগ্রত অনুরাগের ওপর ক্ষণিকের জন্যে যেন ভেসে আবার ডুবে গেল···

* * * *

দুপুর-বেলার খাওয়া-দাওয়ার জন্যে কিছু জিনিস-পত্র কেনা দরকার···আন্না ঘর থেকে বেরিয়ে সিঁড়িতে পা দিতে তার মনে হ'ল, এ যেন অপর কোন বাড়ীর সিঁড়ি···পা দিয়ে সিঁড়িগুলো যেন অনুভব করতে করতে সে নামে না···এ তো সেই সিঁড়ি···তবে এমন বদলে গেল কেন? ঠিক তেমনি কত মেয়ে সিঁড়ি দিয়ে উঠছে, নামছে···তারাও যেন বদলে গিয়েছে···

বাড়ী ছেড়ে সে রাস্তায় এসে পড়ল···যে-ঘরে এতক্ষণ ছিল, সে-ঘরের হাওয়া এখানে নেই···সকাল বেলাকার রোদে পথ ঝিকমিক করছে···এ কি সেই পথ? পথের দুধারে ফুটপাথে, সেই লোকের ভিড়··· তার সামনে দিয়ে একটা বুড়ী মাথায় একটা মোট নিয়ে কাঁপতে কাঁপতে চলে গেল...ছেলেরা পথে দৌড়চ্ছে ···চেঁচামিচি করছে···রাস্তার বাঁ দিক ঘেঁসে একটা মাংসের গাড়ী ক্যাঁচ-ক্যাচ শব্দ করে চলেছে···হাঁ··· মাংস তো তাকে কিনতে হবে···একজনের নয় দুজনের ···দুজনের কত লাগবে? মনে মনে সে হিসেব করে··· কিন্তু যদি কম হয়?

—না···তুমি আর সিকি পাউণ্ড বেশী দাও··· লোকটি কতটা খাবে কে জানে? লোকটি···নিশ্চয়ই লোকটি···অপরিচিত···অতিথি···কে সে? কোথা থেকে এল? কেনই বা এল? তার আর আন্নার মাঝখানে খরবেগে বয়ে চলেছে অপরিচয়ের নদী··· তার জন্যে আন্নারই বা এত ভাবনা কিসের? সে তো মাত্র এসেছে···একদিন! আর এই চার বছর··· যে, আন্না প্রতিদিন প্রতিমুহূর্ত্ত···একলা···সম্পূর্ণ একলা কাটিয়েছে···মাত্র কাল, সে এসেছে···সম্পূর্ণ অপরিচিত···

—না···তুমি কিছু হাড়ও দাও—ব্রথের জন্যে!

আচ্ছা, কেন তার এমন হ'ল? কি করে কাল সকাল বেলা এমনটি ঘটল? সম্ভবই বা হ'ল কি করে? সম্পূর্ণ অজানা লোক···কি ভয়ঙ্কর! যেন তার চারদিকে সহসা দাবানল জ্বলে উঠেছে···এমনি আতঙ্কে আন্না চেয়ে ওঠে···

ফেরবার সময় পথে এক পরিচিত বন্ধুর সঙ্গে আন্নার দেখা হ'ল···

—ময়দার আবার দর চড়ে গিয়েছে···কি হবে বল' তো, আন্না?

আন্না ফ্যাল্-ফ্যাল্ করে তার মুখের দিকে চেয়ে থাকে।

—অবাক কাণ্ড! বাঁচব কি করে?

বন্ধুটি চলে যায়। আন্না বাড়ীর কাছাকাছি এসে থমকে দাঁড়ায়···ভয়ে! ঘরেতে লোকটা বসে আছে! মনে মনে কল্পনা করে, যদি ঘরে ঢুকে দেখে, কেউ নেই···আন্না যেন বাঁচে। ঘরে বসে আপনার মনে

একলা একলা সে ভেবে দেখবে···সে কাল ভাবেনি কেন ? ভাববার সময় সে তো পায়নি···ঘরে যদি সে থাকে, তাহলে ও তো আর ভাববার সময় পাবে না··· !

সেই মুহূর্ত্তে আন্নার যে মনোভাব হয়েছিল, প্রত্যেক নারীরই তা হয়···এডভেঞ্চার শেষ হয়ে গেলে, যখন সেই আকস্মিকতার আবেষ্টনের বাইরে, তারা পথে এসে দাঁড়ায়, পথের হাওয়া-বাতাস যখন গায়ে লাগে···তখন হঠাৎ তাদের সমস্ত উন্মাদনা হিম হয়ে যায়···তখন তারা যে কি করে এল, কেনই বা এল, তা ভেবে ঠিক করতে পারে না···

বাড়ীর ভেতর ঢুকে সে একতলার সিঁড়ির কাছে হঠাৎ থেমে গেল···এই এত বড় পৃথিবীর মধ্যে থেকে হঠাৎ একদিন কে একটা লোক বেরিয়ে এল···এল তো একেবারে আমার ঘরের ভেতরে এবং সকলের চেয়ে বিস্ময়ের ব্যাপার যে, আমার জীবনের সব অন্তরঙ্গ কথা তার জানা···যা আমি জানি না···আমার সম্বন্ধে সে-খবরও তার জানা···কাল রাত্তিরে শোবার সময়, উঃ কি করে আমার দ্বারা সম্ভব হ'ল, তাও তো বুঝতে পারছি···আমার দেহে কোথায় কি তিল আছে, তাও পর্য্যন্ত বলে দিল···কে সে ? আমি যে-সব কথা ভুলে গিয়েছিলাম, আমার জীবনের সেই সব কথা কি করে সে পারল স্মরণ করিয়ে দিতে ?

সিঁড়ির পৈঠার ওপর দাঁড়িয়ে আন্না একদৃষ্টিতে দেয়ালের চিত্রবিচিত্র কাচের শার্সিগুলোর দিকে চেয়ে ছিল···

নিজের ঘরে না গিয়ে, চারতলায় তার যে বন্ধুটি আছে, সেখানে যাবে ? সেখানে অন্তত সব পরিচিত··· চার বছর ধরে যেমন দেখে আসছে তেমনি সব ঠিক আছে···তাকে অন্তত সব কথা সে তো জানাতে পারে। হয়ত এ বিপদ থেকে কি করে উদ্ধার পাওয়া যায়, তার মতলব সে দিতে পারে! কিন্তু তার নিজের ঘরে সেই লোকটার জামা আলনায় ঝুলছে··· আবার সব গোলমাল হয়ে যায়···চিন্তার-ধারা হঠাৎ কিসের ধাক্কায় যেন অন্য পথে ছুটতে থাকে···

আচ্ছা···লোকটা ঘরে এতক্ষণ কি করছে ? যখন আন্না ঘরে ঢুকবে, লোকটাকে কোথায় দেখতে পাবে ? জানালার কাছে ? সত্যিই তো···জানালার পর্দাগুলো নতুন···পুরোনো পর্দা যখন তারা দুজনে কিনেছিল···সে আর রিচার্ড···তারপরই তো রিচার্ড যুদ্ধে চলে যায় এবং তার মৃত্যু-সংবাদ সামরিক বিভাগ থেকে তার কাছে আসে···নিশ্চয়ই···নিশ্চয়ই সে মরে গিয়েছে ! তাই যদি হয়, তবে কিসের আশ্বাসে সে এই চার বছর ধরে, এত লাঞ্ছনা, এত দৈন্য, এত প্রলোভনের মধ্যে অপেক্ষা করে ছিল ? কিন্তু···"খুব সস্তায় কিস্তি মারলেন"···পর্দাটা যখন তারা কেনে, সত্যিই তো দোকানদার, অক্ষরে অক্ষরে ঐ কথাগুলো বলে ছিল···এ লোকটা জানল কি করে ? আন্না তো ভুলে গিয়েছিল, দোকানীর চেহারাটা কি রকম···এই লোকটাই তো তা মনে করিয়ে দিল···হাঁ···ঠিক সেই চেহারা···

মাত্র কাল···মাত্র কাল যার সঙ্গে দেখা হয়েছে··· সে কি কখনো আমাকে এ ভাবে আন্না বলে ডাকতে পারে ?

আন্না বাইরে থেকে ঠেলতেই ঘরের দরজা খুলে গেল···তার মনের মধ্যে হঠাৎ কে যেন গর্জ্জন করে উঠল, জালিয়াৎ···লোকটা একটা আস্ত জালিয়াৎ··· আর তারই সঙ্গে কাল রাত্রিতে···দুর্ব্বার রাগ আর লজ্জা আর ক্ষোভে আন্নার বুক যেন ভেঙে খান্-খান্ হয়ে গেল···

চোখ তুলে চেয়ে দেখে···

লোকটা বিছানার চাদর বদলে ড্রয়ার থেকে একটা ফর্সা চাদর বিছানায় বিছিয়েছে···খাবার টেবিলটি অগোছালো ছিল···ঠিক রিচার্ড যেমন খাবার আগে টেবিলটা সাজাতো, তেমনি করে সাজিয়ে রেখেছে··· আন্না আলাদা যে বিছানায় শুয়েছিল, পুরুষ হস্তে সে বিছানাটিও ঝাড়াপোঁচা হয়েছে···সমস্ত ঘরটা যেন বদলে গিয়েছে···লোকটা ঝাঁটা নিয়ে মেঝে থেকে ময়লাগুলো দরজার কাছে এক জায়গায় জড় করে রাখছিল···

রিচার্ড নিত্য নিজের হাতে এটি করত···কর্ত্তব্য হিসেবে। কিন্তু আজ যে-করছে, তার মুখের চেহারা আলাদা···সে শুধু নিত্য-নৈমিত্তিক কোন কর্ত্তব্য করছে ···তা নয়···কিসের গোপন আনন্দে এই সামান্য কাজে তার সারা মুখখানি উৎফুল্ল হয়ে উঠেছে···

আন্নার মনে এই কয়েক মুহূর্ত্ত আগে যে দুর্ব্বার চিত্তবিক্ষোভের তরঙ্গ এসেছিল···আনন্দ উজ্জ্বল-মুখ গৃহকর্ম্মরত সেই পুরুষটির মুখের দিকে চেয়ে তা তেমনি হঠাৎ শান্ত হয়ে গেল···রাগ করতে আর যেন তার ইচ্ছা করল না···

মনে পড়ল, ভোর বেলা, লোকটি কি ভাবে তাকে আদর করেছিল···রিচার্ড ছাড়া সে-ভাবে আদর তাকে আর কেউ করতে পারে না···কারণ রিচার্ড ছাড়া আর কেই বা জানে, তার আনন্দের গোপন-কথাগুলি··· নিজের মনে যেন সে পরম-আশ্বাস পেল, কাল রাত্রিতে

যাকে সে দেহ দিয়েছে, সে তারই রিচার্ড···তারই স্বামী···

কিন্তু ঝাঁটা-হাতে ঐ যে লোকটি তার দিকে চেয়ে গোপনে গর্ব্বে উদ্ভাসিত হয়ে উঠেছে···সে কি রিচার্ড? কখনই হতে পারে না···অতীত আর বর্ত্তমান, তার মনে এমন ভাবে রয়েছে, যে, সে ইচ্ছে করলেই, তাদের এক স্রোতে বহাতে পারে না।

বহুদিন পরে আজ যেন সে রিচার্ডকে অতি স্পষ্ট ভাবে তার চোখের সামনে দেখতে পাচ্ছে···এমন স্পষ্ট ভাবে সে আর কোন দিন রিচার্ডকে দেখেনি···তার সামনে যে লোকটি রয়েছে, তার সঙ্গে রিচার্ডের কত পার্থক্য! সে কত শান্ত···কত মৃদু···কাল রাত্রিতে এ লোকটি যে-ভাবে তার সঙ্গে কথা বলেছে···রিচার্ড তার সঙ্গে সে ভঙ্গীতে কথা বলে নি···রিচার্ডকে সে জানে···রিচার্ড কখনো তীব্র হতে পারে না···আন্না ইতিমধ্যেই দেখেছে···এই লোকটি ইচ্ছা করলে, কি তীব্র হতে পারে!

তাহলে, কাল রাত্রিতে আন্না কি উন্মাদ হয়ে গিয়েছিল? শয্যায় পাশাপাশি শুয়ে কি করে সে বিশ্বাস করল যে, যে তার দেহের দ্বারে ভিখারী, সে তার স্বামী···তার রিচার্ড? অথচ, এ সত্য তো সে অস্বীকার করতে পারে না যে, কাল যে-প্রেম-স্পর্শ সে পেয়েছিল, সে কোন নতুন লোকের হতে পারে না···যে প্রেমের অন্তরঙ্গতায় কাল রাত্রিতে সে আত্মসমর্পণ করেছিল, সে রিচার্ডের ছাড়া আর কারুর হতে পারে না···সেই তার স্পর্শ···সেই তার অনুভব···সেই তার বাহু···সেই তার চুম্বন···কই···তখন তো এক মুহূর্ত্তের জন্যেও মনে হয় নি যে, অপরিচিত···সুতরাং বেদনাদায়ক! এবং সেই মুহূর্ত্তে সে তার মনের অবচেতন-দেশে অবতরণ করে দেখল, সেখানেও তো বেদনাদায়ক বলে মনে হচ্ছে না! কাল রাত্রির অভিজ্ঞতা তাকে এত পীড়া দিত না··· এত গ্লানিজনক মনে হ'ত না···যদি··· তার সামনে যে দাঁড়িয়ে আছে···সে দাবী না করত, যে, সে রিচার্ড!

—ওগো···কি করছ? ও-সব কাজ তোমাকে করতে হবে কেন?

ঠিক তার কথা···প্রত্যেকটা অক্ষর···তার প্রতিটি ভঙ্গী! আন্না চীৎকার করে উঠে বলে, কেন আপনি ও-রকম করে কথা বলছেন?

বিদ্যুৎ-ঝলকে আন্না তার দিকে মুখ ঘুরিয়ে নিয়ে তেমনি তীব্র কণ্ঠে বলে উঠল, আমি আপনাকে সাবধান করে দিচ্ছি···আপনি আর মুখ দিয়ে উচ্চারণ করবেন না যে, আপনি আমার স্বামী! শুনছেন? আর কখখনো বলবেন না! বলতে বলতে রাগে তার দু'চোখ দিয়ে ঝর-ঝর করে অশ্রুধারা···

—কিন্তু আজ সকাল বেলাতেই···তুমি নিজে বলেছ···আমি তোমার স্বামী···তুমি আমাকে রিচার্ড বলে ডেকেছ···তুমি···আমি অবিচ্ছেদ···আন্না!

—না···না···তা হতে পারে না···জীবনে তোমাকে এই আমি প্রথম দেখলাম···মাত্র কাল···আমার স্বামী··· তিনি হয়ত আজও জীবিত···

—বেশ···তাই যদি হয়···যদি সে ফিরেই আসে, তা হলে কি হবে? তুমি ভাবছ?

সহসা কার্লের চোখে এত দিনের পুঞ্জীভূত বন্যতা বিদ্যুৎ-ঝলকে জ্বলে উঠল···সে চীৎকার করে বলে উঠল···আমি জানতে চাই না···কে ফিরবে···কে ফিরবে না···আমি শুধু জানি···তুমি আর আমি···অবিচ্ছেদ!

হঠাৎ এতখানি জোরে কথা বলার ফলে, কথার শেষে সে যেন অবসন্ন হয়ে পড়ল। তার মুখের কঠিন রেখাগুলো হঠাৎ যেন সঙ্কুচিত হয়ে কোমল, কাতর হয়ে পড়ল। নীরবে, যেন আপনার মনে, সে বলে উঠল···ভবিতব্যতা···আন্না···এ হ'ল ভবিতব্যতা! মৃদু কণ্ঠস্বর বটে কিন্তু তার মধ্যে সন্দেহ নেই, অনিশ্চয়তা নেই!

সহসা আন্নার দিকে দৃষ্টি পড়তে, কার্ল দেখে, আন্না প্রায় হেসে ফেলবার মত মুখের ভাব করেছে। উত্তেজনার উদগ্র উন্মাদনায় সে ভুলে গিয়েছিল, সে নিজেকে কতখানি হাস্যকর করে তুলেছিল। বুড়ো আঙুলের ওপর ভর দিয়ে তখনো সে দাঁড়িয়ে ছিল··· এবং সে এত কাঁপছিল যে, একটা অবলম্বনের জন্যে কখন যে ঝাঁটাটা হাতের মুঠোতে ধরেছে, তা তার লক্ষ্যই ছিল না। তার আবেগের আন্তরিকতায় আন্না আবার যেন দমে গেল···যা এত কাছে···এবং যা এত একান্ত···তাকে অস্বীকার করতে তার মন পারল না···

রাগ, পরাজয় এবং নারীসুলভ আত্মসমর্পণের বাসনা, এই তিনটি জিনিসে মিলে তার মনে শুধু এই কথাই জাগিয়ে তুলেছিল···কেন তুমি, নিজের কল্পনায়, অবাস্তব একটা অতীতকে সৃষ্টি করে তোমার আমার মাঝখানে নিয়ে আসছ···কেন এই স্বামিত্বের দাবী?

দাবী! এই একটি কথার মধ্য দিয়ে তার মনে আবার দাবাগ্নি জ্বলে উঠল···এতো অত্যাচার! যা মিথ্যা, তার দাবীর এত বাড়াবাড়ি···নিজের অজ্ঞাতসারে সে নিজের মনের কথা মুখে বলে ফেলল, অসম্ভব!

জানালার কাছে বসে, সে প্লেটে তরকারি কেটে রাখছিল···ভেতরের অবরুদ্ধ রাগের একটা বাণীহীন

প্রকাশের জন্তে তার মন রীতিমত যাতনা পাচ্ছিল··· কোন কথা না বলে, তরকারির প্লেটটা অপ্রয়োজনীয় জোরে সরিয়ে রেখে, সেখান থেকে উঠে গিয়ে, আর একটা কি তরকারি নিয়ে অনাবশ্যক ভাবে তাকে টুকরো টুকরো করতে লাগল···

কিন্তু কেনই বা সে অকারণ রাগ দেখাতে যাচ্ছে? সে তো অনায়াসেই মনে করতে পারে, ঘরে কেউ নেই! তার কত কাজ বাকি! মন স্থির করে, সে উনুনের কাছে গেল···রান্নার জিনিসপত্রগুলো একটার পর একটা সাজাতে লাগল···কি একটা কাপড়ে লেগে গেল, ঝেড়ে-ফেলে দিল···কিন্তু তার নড়া-চড়া, হাব-ভাব দেখে, এ-কথা স্পষ্টই বোঝা যায় যে সে একলা ঘরে যদি থাকত, তা হলে সে কখনই ও-রকম ভাবে নড়ত-চড়ত না···ঘরে যে আর একজন কেউ আছে, যার অস্তিত্ব সে অস্বীকার করতে চায়···সেই অস্বীকার করবার চেষ্টাব তার প্রত্যেক অঙ্গ-ভঙ্গীতে কিন্তু ফুটে উঠছিল যে, ঘরে আর একজন এমন লোক রয়েছে, যার অস্তিত্ব সে অস্বীকার করতে পারছে না···

কার্ল নীরবে দাঁড়িয়ে দেখছিল···এক হাত তার মাথার চুলের মধ্যে দিয়ে সে ভাবছিল···মনের মধ্যে তার চলেছিল তীব্র আলোড়ন···

—তা হলে···তুমি যদি অসম্ভবই ভাব···তা হলে, বেশ···আবার আমি ফিরে চললাম···পথে···

প্রায় তার মুখ থেকে বেরিয়ে এসেছিল কিন্তু বহু কষ্টে সে তা রোধ করে নিল···আবার পথে! পথের সমস্ত জ্বালা তখনো রক্তের কণায় কণায় মিশিয়ে আছে··· সেই নির্জন বন্দিজীবনের ভয়ঙ্কর নিঃসঙ্গতার বিভীষিকা!

মনে পড়ল, একদিন রিচার্ডকে সে বলেছিল··· আগে রোজ প্রশ্ন করতাম, এ কি করে সহ্য করব? রোজ প্রশ্ন করতাম···কিন্তু উত্তর তার কোনই পেতাম না···মাটির পোকা···মাটি না হলে যে থাকতে পারে না···তাকে বুকে হেঁটে পার হতে হবে লক্ষ লক্ষ মাইল মরুভূমি···বালি···আর বালি···এই হ'ল আমার জীবন!

সে জানত, তার মধ্যে যে বিপুল শক্তি আছে, তাতে একটা নয়, দশটা জীবন ভরিয়ে তোলা যায়। কিন্তু একা তা বয়ে বেড়ানো, অসম্ভব! একজন কেউ চাই···যাকে আঁকড়ে সে পারে থাকতে···নইলে···এই জীবনী-শক্তি—এই প্রচুর প্রাণ—এ তার বিধাতার সব চেয়ে বড় অভিশাপ!

দাঁড়িয়ে থাকতে থাকতে ক্লান্ত হয়ে সে বিছানায় শুয়ে পড়ল। সে চলে যেতে পারে, হয়ত চলে যাওয়াই উচিত, কিন্তু সে জানে, আবার তাকে ফিরে আসতে হবে কাল।

হঠাৎ শুনল তার দিকে মুখ না ফিরিয়ে আন্না বলছে, হয়ত কেন, নিশ্চয়ই আপনি জানেন, আমার স্বামীর মৃত্যু-সংবাদ শুনে আমার বন্ধুদের আমি কি বলেছিলাম? বলুন···জানি · আমার বিয়ের আগে কি করতাম···কি খেতাম···বলুন···আপনি সবই জানেন···হয়ত···

—সে আর বলতে পারল না—রাগের মাথায় সে বলতে চাইলছিল যে, হয়ত আমি জন্মাবার আগেকার খবরও আপনি আমার জানতেন!

ধীরে, গম্ভীর ভাবে, শান্তকণ্ঠে কার্ল উত্তর দিল, না··· জানি না···তবে এটুকু জানি···বিয়ের আগে তুমি কি রকম মেয়ে ছিলে! খুব বেশী বায়না করতে না···কিছু না পেলেই যে হাত-পা ছুঁড়তে হবে এমন মেয়ে তুমি ছিলে না···মা যখন চুল আঁচড়ে দিতে দিতে অন্য পাঁচজনের সঙ্গে কথা বলতেন, তুমি ছট্‌ফট্ করতে না···তুমি জানতে, যা অন্য মেয়েরা জানে না · ধৈর্য্য ধরে থাকতে ·· তুমি হাসতে···কিন্তু জানতে না, কেন হাসছ··· এমনি ভাবে তুমি ক্রমশ বড় হলে···তোমার রঙ ধরল··· যেমন বড় হবার সময় আপেলে ধরে রঙ—

আন্নার দিকে না চেয়েই কার্ল বলে চলেছিল··· হঠাৎ মাথা তুলে আন্নার দিকে চেয়ে কাতর কণ্ঠে সে বলে উঠল, চিরকাল কামনা করে এসেছি···কি যেন কি একটা ঘটবে···তুমি হয়ত জান না, কামনা কাকে বলে, মন-প্রাণ দিয়ে কামনা···

আন্নার শৈশব কবে হারিয়ে গিয়েছিল, জীবনের উত্তাপে। আজ সহসা আর একজনের প্রেম-উদ্দীপ্ত কল্পনার মধ্য দিয়ে, জীবনে এই প্রথম সে দেখা পেল, তার শৈশবের! তাব কুমারী-দিনগুলি ··

কার্লের কথা শেষ হতে না হতে আন্না বলে উঠল, এ আপনি কি বলছেন?

কার্ল ভাবে, আমার কল্পনায় আমি আমার সত্যকে গড়ে নিয়েছি—সেই তো সত্য! সে বলে চলে, যখন তুমি তোমার স্বামীর মৃত্যু-সংবাদ পেলে···অবশ্য···সে সংবাদটা মিথ্যে! আমি জানি তোমার মনে কি আঘাত লেগেছিল···কিন্তু আমি তো তোমাকে জানি···এটা যে তোমার ভাগ্যে হয়েছে, তা তুমি ভাবতেই পার নি··· এ যে হতে পারে, তা-ও তুমি ভাব না। যদি তুমি মনে করে থাক যে, সে-সংবাদ তুমি বিশ্বাস করেছ··· তা-ও ঠিক নয়···তুমি বিশ্বাস করতে পার না··· তারপর দিনের পর দিন চলে গিয়েছে···তার সঙ্গে তুমিও চলে এসেছ···দিনের পর দিন, কেন যে চলে

এসেছ···তা জান না···শুধু সেই দিন থেকে চলার আড়ালে আছে মনের নীরব আকুতি···হয়ত আসবে··· হয়ত কেউ আসবে···তাই না?

আন্নার নিজের মনের চেহারা এতদিন পরে সে যেন হঠাৎ তার সামনে দেখতে পেল···এমন করে কেউ তো আর তাকে দেখে নি! রিচার্ডের ব্যবহারে তার ওপর অসন্তুষ্ট হবার কিছু ছিল না···রিচার্ডও তাকে কোন দিন ভুল বোঝে নি···তবে···আজ যেন হঠাৎ আন্নার মনে হ'ল, রিচার্ড কি সত্যিই তাকে চিনত··· যেমন করে চিনতে চাইছে···রিচার্ডের নাম নিয়ে যে লোকটা এখন তার সামনে দাঁড়িয়ে আছে! সংসারের খুঁটি-নাটি ছাড়া, মনে তো পড়ে না, তারা দুজনে আর কোন কথার আলোচনা করত কি না। মনে মনে আন্না তার জীবনের এই দুটি লোককে পাশাপাশি রেখে বিচার করে দেখবে বলে স্থির করতেই···হঠাৎ তার এক নিদারুণ লজ্জা এল···লোকটাকে জালিয়াৎ বলে এতখানি ঘেন্না করা কি তার ঠিক হয়েছিল? তার চেয়ে স্বতন্ত্র কিছুর পরিচয় সে কি দেয় নি?

এই সামান্য কয়েক ঘণ্টার অভিজ্ঞতা, আন্না নিজের মনে, আবার বিচার করে দেখতে লাগল। এই লোকটির চোখের চাউনিতে হঠাৎ তার নিজের মধ্যে যে-সব খালি জায়গায় লুকিয়ে পড়েছিল···যা সে নিজের কাছেও নিজে লুকিয়ে রেখেছিল, সেগুলো যেন চোখের সামনে স্পষ্ট অনাবৃত হয়ে উঠল···সামান্য একটা কথা, একটা দৃষ্টি, কণ্ঠস্বরের সামান্য একটা ভঙ্গী, যেন তীব্র জিজ্ঞাসার মত তার মনে এসে ঘা দিয়েছে·· কাল রাত থেকে সে যেন পরম বিস্ময়ে সহসা আবিষ্কার করেছে, তার নিজের মধ্যে, অজানা সব দেশ, বিরাট সব শূন্য মাঠ···ক্ষণে ক্ষণে তার মধ্যে কি এক নবতর চেতনা জেগে উঠেছে···কিন্তু স্বভাবতই সে বড় ধীরে চলে ·· দ্রুত লাফিয়ে-ঝাঁপিয়ে সে চলতে পারে না···

কোন দিন কোন মুহূর্তে সে নিজেকে প্রতারণা করে নি···তার প্রত্যেকটি কাজ, তার চলা-বসা, শোয়া-ওঠার সঙ্গে ছলনার কোন সম্পর্ক ছিল না···সেই মুহূর্তে তার স্পষ্ট মনে হ'ল যে, অতীতের সঙ্গে যেন তার জীবন ছিন্ন হয়ে গেল···যে-জীবন ছিল রিচার্ডের সঙ্গে বাঁধা···স-জীবন এতদিন পরে যেন খোলসের মত তাকে ছেড়ে পেছনে পড়ে গেল···

কিন্তু কার্ল জোর করে সে খোলস পেছন থেকে তুলে এনে, তার ঘাড়ে চাপিয়ে দিতে চায়···সে বলে, সে রিচার্ড···কিন্তু তখন আন্নার মন সে খোলসকে ফেলে দিয়েছে·· যতই কার্ল নিজেকে জাহির করতে যায়, যে সে রিচার্ড···আন্নার মন ততই বিরক্ত হয়ে ভাবে, যা মৃত, তা কেন জোর করে সে বয়ে বেড়াবে···যা পিছনের, তাকে আবার সামনে নিয়ে সে কি করে এগুবে···তাই সে কার্লের সমস্ত আবেদন তিক্ত ক্রোধে প্রত্যাখ্যান করল·· কিন্তু সে-প্রত্যাখ্যানের আড়ালে তার নব-জাগ্রত মন কেঁদে উঠল ··এতদিন পরে তার মনের মধ্যে যে সব শূন্য মাঠ তার চোখের সামনে স্পষ্ট হয়ে দেখা দিয়েছে, তা কি ভরাট হবে না? মিথ্যে আগাছা দিয়েই কি তা ভরাট করতে হবে? না··· সে তা পারে না···তার চেয়ে থাক্···শূন্য মাঠ দিগন্ত-সীমায় আকাশের দিকে চেয়ে···

ক্রমশ তার মনে হ'ল যেন তার মন পক্ষাঘাতগ্রস্ত হয়ে আসছে···দুঃস্বপ্নে যেমন নিদ্রিত ব্যক্তি ভয় পায়, অথচ নড়তে-চড়তে পারে না, তেমনি এক মহা দুঃস্বপ্নে জাগ্রত অবস্থায় সে অনড় জড় হয়ে এল···

নিজেকে রিচার্ড বলে দাবী করে, কার্ল আন্নার অতীত জীবনকে শুধু যে জাগিয়ে তুলেছিল, তা নয়··· তার সামনে তাকে বিরাট শক্তিশালী করে তুলে ধরেছিল···যে-শক্তি প্রত্যাখ্যান হয়ে তাকেই আঘাত করল। কিন্তু কার্ল যে-মন নিয়ে পৃথিবীতে এসেছিল, সে মন নিয়ে তার অন্য কিছু ভাবাও সম্ভব ছিল না।

যে-নারী একদিন আর এক পুরুষের সঙ্গে এতখানি অন্তরঙ্গ ভাবে জীবন যাপন করে এসেছে, সে কখনই তার আন্না হতে পারে না···তার আন্না আর সে···চিরকাল ধরে যে দুজনে দুজনকে পেয়ে এসেছে···সে তার মনের মধ্যে তাই এক অপরূপ মিথ্যাকে সৃষ্টি করে নিজেকে রিচার্ড বলে আন্নার অতীত জীবনের সঙ্গে জড়িয়ে দিয়েছে...তার কাছে, সেই মিথ্যাই একমাত্র সত্য··· একমাত্র সত্য যে, সে আর আন্না অতীতের অবিচ্ছেদ জীবন কাটিয়ে এসেছে···আন্না বাস্তবে যে-অতীতকে ফেলে দিতে চায়, কার্লের কাছে সেইটেই মিথ্যে।

এমনি ভাবে, তাদের দুজনের মাঝখানে যতই দিন যেতে লাগল, ততই একটা অদৃশ্য প্রাচীর যেন রোজ উঁচু···একটু একটু করে, আরো, আরো উঁচু হয়ে উঠতে লাগল।

কার্ল সারা দিন বাইরে কাজের সন্ধানে ঘুরে বেড়ায়। বিকেল হয়ে সন্ধ্যার পর যখন বাড়ী ফিরে আসে, তখন দেখে, তারই তৈরী বাধা পাথর থেকে পর্বত-প্রমাণ হয়ে তার রাত্রির পথকে আচ্ছন্ন করে আছে··· সে বাধাকে ঠেলে ফেলে দিতে গেলে, তার সত্তাই চলে যায়···কামনা থেকে কামনাই চলে যায়···

ক্রমশ তারা দুজনে একই ঘরে, একই আবেষ্টনীর মধ্যে বাস করতে করতে এমন এক জায়গায় এসে পড়ল, যেখানে তারা দুজনেই দেখে যে, ভেতর থেকে তাদের প্রাণের নির্ঝরিণী শুকিয়ে এসেছে···এমন কি দুটো কথা বলা···চোখ তুলে চেয়ে একবার দেখা··· একটা স্পর্শ···অসম্ভব !

---

## ষষ্ঠ অধ্যায়

এক দিকে আন্না খুব সতর্ক হয়ে থাকত। কার্ল কখন ঘরে আসে, কখন ঘর থেকে বাইরে যায়, তা সে সকলের কাছ থেকে সংগোপন রাখতে চায়। তাই যাওয়া-আসা সম্পর্কে আন্না কার্লকে অতি সন্তর্পণে নড়া-চড়া করতে বাধ্য করেছিল। কার্ল যে রাত্রি বেলায় সেই ঘরে শোয়, এ কথা লুকোতে আন্নাকে প্রাণান্ত হ'তে হ'ত। তবু লুকোতে হ'ত।

আন্নার বন্ধু মেরী তার দিদির সঙ্গে সেই চত্বরেই আর এক বাড়ীর চারতলায় থাকতো। ছোট্ট একটি ঘর···কোন রকমে লোহার খাটখানি তাতে ধরে··· চেয়ার-টেবিল রাখবার জায়গা পর্য্যন্ত নেই···ঘরের দেয়ালের সঙ্গেই জলের কল···বিছানার ওপর বসেই কল সারতে হয়···

এক'দিন রবিবার বিকেল বেলা আন্না বন্ধুর ঘরে তার লোহার খাটের নীচের দিকে বসে আছে···মেরী খাটের আর এক পাশে বাইরে যাবার জন্যে সম্পূর্ণ নগ্নাবস্থায় পোষাক বদলাচ্ছিল···পাশের ঘরে মেরীর দিদির "মানুষটি" মেঝের ওপর শুয়ে তখনো ঘুমুচ্ছিল··· মেরীর দিদির স্বামী যুদ্ধে লড়াই করছিলেন···ওদের ঘরটা একটু বড়···কারণ, সেই ঘরে, আরো তিনটি প্রাণীকে থাকতে হয়···দিদির প্রথম দুই ছেলে, একজনের বয়স আট, আর একজনের নয়···এবং তৃতীয় প্রাণীটিও শিশু···দিদির মানুষটির দরুণ আর একটি ছেলে···প্রথম ছেলে-দুটি একটা ভাঙ্গা টানা-গাড়ী নিয়ে খেলা করছিল···

ছেলে দুটি চেষ্টায় ছিল কি করে পেরাম্বুলেটারটিকে রূপান্তরিত করে "ট্রাকে" পরিণত করা যায়। তার জন্যে তারা হাতুড়ি নিয়ে একে একে তার এক একটা অংশের ওপর তাদের ইঞ্জিনীয়ারিং প্রতিভার পরখ করছিল। সেই শব্দে লোকটির ঘুম ভেঙ্গে গেল··· চোখ চাইতে ছেলে দুটির সেই কাণ্ড দেখে চীৎকার করে উঠল···তার চীৎকারে ছেলে দুটির মা, কোথায় কাজ করছিল, ভিজে পোষাকে ঘরে ছুটে এল···সেই গোলমালে ঘুমন্ত শিশুটিও ঘুম ভেঙ্গে মাতৃস্তন্যের জন্যে তারস্বরে নিবেদন জানাতে লাগল···

"ছেলেটাকে একটু দেখতে পারো না"···ঝংকার দিয়ে তিনি বক্ষের বাম স্তন মুক্ত করে শিশুকে শান্ত করবার চেষ্টা করতে লাগলেন···

—বলি···জন্ম তো দিতে পেরেছিল···

ব্যাপারটাকে ইচ্ছাকৃত বলা যায় না···জীবনের যে-সব ঘটনাকে এক্সিডেন্টের পর্য্যায়ে ফেলে মানব-মন নিশ্চিন্ত থাকে, মেরীর দিদির এই তৃতীয় শিশুটির আবির্ভাবও সেই এক্সিডেন্টের পর্য্যায়ে পড়ে···মহা-যুদ্ধের ফল···এর জন্যে ব্যক্তিবিশেষকে দায়ী করা চলে না···

শহরে তখন রীতিমত স্থানাভাব···ঘর-বাড়ী সব সামরিক বিভাগের দখলে···লোকটি বহুদিন পথে-ঘাটে দিন কাটিয়ে বহু চেষ্টায় মেরীর দিদির ঘরে একখানা খাট ভাড়া পায়। রাত্রি বেলায় সেই খাটে সে শুয়ে থাকত। মাঝখানে একটা টেবিল থাকত দুই খাটের মাঝখানে পার্টিশান। রাত্রি বেলায় ঘরে আলো জলত না···লোকটি দিনের বেলায় বাইরে হোটেলে খেত··· সেই পয়সাটা মেরীর দিদিকে দেওয়ার ফলে, মেরীর দিদি তাই থেকে তার খাদ্য এবং নিজের অসহায় শিশুদেরও খাদ্যের সংস্থান করতে লাগল· ক্রমশ দুটো খাটের মাঝখান থেকে টেবিলটা সরে গেল···

মেরীর ঘরে তখনে মেরীর পোষাক পরা শেষ হয় নি।

নীচের তলা থেকে তুমুল ঝগড়ার একট ঝাপটা ওপরে আসে। কে যেন তারস্বরে চীৎকার করছে। তার সঙ্গে পাল্লা দিয়ে আর একটি কণ্ঠও তেমনি চেঁচিয়ে আত্মপ্রকাশ করে। প্রথমটি পুরুষের, দ্বিতীয়টি নারীর।

—আবার সুরু হয়েছে ওদের! প্রত্যেক দিন ঝগড়া করে মরবে···অথচ ছাড়াছাড়ি হবে না!

যে মেয়েটির কণ্ঠস্বর শোনা যাচ্ছিল, তার অপরাধ সে আর একটি নতুন লোকের সন্ধান করেছে··· অন্তত পুরুষটির তাই বিশ্বাস। মেয়েটির যিনি আসল কর্তা···তার স্বামী···তিনি যুদ্ধে। তখন এই ধরণের ব্যাপার স্বাভাবিক হয়ে উঠেছিল। বহু নারীকে এই পথ অবলম্বন করতে হয়েছিল। এবং এ সম্বন্ধে কেউ কিছু গোপন করবার চেষ্টা করত না। মেরী আন্নাকে তাই বলছিল, এই বাড়ী ক'খানায় দিনের পর দিন, সে নিজের চোখে যে সব কাণ্ড দেখেছে···লজ্জা আর ঘৃণা···অবসাদ আর অসুখ

…অসহ্য বেদনার সঙ্গে অসম্ভব করুণা…নিষ্ঠা…ঘণ্টার পর ঘণ্টা তার অভিনয় চলেছে…প্রত্যেক ঘরে ঘরে যে বেদনা সইতে দেখেছি…তার কোন মানে হয় না…যে জঘন্য পাশবিকতা দেখেছি…তাকেও ধিক্কার করতে পারি না…

আন্না মনে মনে শঙ্কিত হয়ে ওঠে…মেরী কি জানে, এ অভিনয়ের মধ্যে তারো অংশ আছে?

মেরী বলে, স্বামী যুদ্ধে চলে গেল…ফিরবে কি আর ফিরবে না…কে একজন পুরুষ এসে দরজায় ঘা দিল… অমনি তাকে পাশে নিয়ে এসে বহাল করলাম…কোন্ মেয়ে না তা করছে?

আন্না ভেতরে ভেতরে শিউরে ওঠে।

নীচে আন্নার ঘরে, কার্ল বন্ধ দরজা-জানালার ভেতরে নীরবে কয়েদীর মত চুপ করে বসেছিল… কয়েদীর মত শিখেছিল, কি করে বন্ধ-ঘরে অপেক্ষা করে থাকতে হয়!

পাশের ঘর থেকে মেরীর দিদির কণ্ঠস্বর এবার আরো স্পষ্ট ভাবে শোনা যাচ্ছিল। তার স্বামীর খবর এসেছে, সে শীগ্‌গির ফিরে আসছে!

লোকটি বলে উঠল, যখন তোমার স্বামী বাড়ী ফিরে এসে এই সব দেখবে…তখন কি ভেবেছ, সে হেসে তোমাকে বুকে টেনে নেবে?

নীচে উঠোনে তখন মানুষের ভিড়…অর্দ্ধনগ্ন শিশুর দল হাতে, মুখে, গায়ে ময়লা…হাঁপানি রোগীর মত বাঁকা-পিঠ শুষ্ক-শীর্ণ মেয়ের দল…কারুর গায়ের পোষাক আস্ত নেই…পুরুষদেরও সেই দশা…চোখ দুটো যেন কোথায় গহ্বরে ঢুকে গিয়েছে…হঠাৎ তারা উঠোনে জটলা বেঁধে কি করছে?

নীচের ঘরে এক বুড়ো হাঁপানি রোগী ছিল…তার শ্বাস ওঠবার মতন হওয়ায় সকলে মিলে তাকে বাইরে হাওয়ায় টেনে নিয়ে রেখে দিয়ে এসেছে—জটলা করে তারা দেখছে, একজন তীরন্দাজ তীর ছোঁড়ার কায়দা দেখাচ্ছে…

হঠাৎ আল্‌মার জানালার সাইকেলের বেল্ সশব্দে বেজে উঠল। সামনের জানালায় এল্‌ফিকে দেখা গেল।

—ওরে আন্নার ঘরে সেই লোকটা আবার এসেছে …খাওয়া হয়েছে?

—হাঁ!

—কি খেলি আজ?

—দুটো শুক্‌নো মূলো!

কিছুক্ষণ পরে দেখা গেল, তারা হাত-ধরাধরি করে সিঁড়ি দিয়ে নীচে নেমে যাচ্ছে…

আল্‌মা যে উদ্দেশ্য নিয়ে কথা বলেছিল, তা ব্যর্থ গেল না। মেরী বিস্মিত হয়ে জানালার কাছে এসে মুখ বাড়িয়ে দেখে, আন্নার ঘরে খোলা জানালার পাশে কে একজন দাঁড়িয়ে আছে।

—হাঁ, আন্না! কে রে ও লোকটা…তোর ঘরে?

আন্না একটা যা-হোক কিছু উত্তর দিতে চেষ্টা করল …কিন্তু কি উত্তর দেবে ভেবে না পেয়ে সে নীরব হয়েই রইল। যতই সে নীরব হয়ে থাকে, ততই তার মনে হয়, এইমাত্র মেরী যে কথা বলছিল, তার নীরবতা তো তারি সমর্থন করছে…ভাবতে ভাবতে আন্না কোন কথা না বলে ঘর থেকে বেরিয়ে পড়ল। কোথায় যাবে? ঘরে! ঘরে নিশ্চয়ই কেউ অপেক্ষা করে আছে…আজ আর বাইরে থেকে ঘরে ঢুকতে ঘরটাকে খালি মনে হয় না…মনে হয় না নিরর্থক…

তার স্বামী কি সত্যই আজও জীবিত? লোকটা ঠিক তেমনি দাবী করে চলেছে যে, সে-ই তার স্বামী, তার রিচার্ড…এবং এমন ভাবে সে সেই দাবী করে চলেছে যে, বাইরের প্রমাণের দিক থেকে তাকে অগ্রাহ্য করবার কোন উপায় নেই। কিন্তু কেন সে বোকার মতন এই দাবী করে চলেছে? এ অন্যায় অভ্যাস সে কি বদলাতে পারে না? না…যেমন করেই হোক্…তার এ অভ্যাস থেকে তাকে ছাড়াতে হবে… তার সৃষ্টিকে ভেঙ্গে সে সৃষ্টি করবে…

নিশ্চয়ই…সে তাই করবে…কিন্তু যদি তার স্বামী এখনো না মরে থাকে? তাহলে? তাহলে কি করে সম্ভব হবে. না…হতে পারে না…তাহলে তা কখনই হতে পারে না… মনে মনে এতদিন ধরে যে ঘৃণা দিয়ে অন্য সব মেয়েকে সে দেখেছে এবং যার জোরে এতদিন ধরে সে নিজেকে নিষ্পাপ, নিষ্কলুষ, স্বতন্ত্র রাখতে পেয়েছে সে কি এমনি তুচ্ছ জিনিস, যা আর একজন ভুলিয়ে কেড়ে নেবে? রিচার্ড তো তার মনে তেমনি রয়েছে…চোখ বুজলেই সে দেখতে পায়…তার সেই চোখ…সেই কাতর চাহনি…সেই তার দীর্ঘ সবল বাহু… যা একদিনের জন্যেও কোন-কিছু অন্যায় স্পর্শ করে নি …তার ওপর…কি অগাধ বিশ্বাসই না ছিল আন্নার ওপর…সে যখন ছিল…আন্না ছিল সম্পূর্ণ…ছিল স্বতন্ত্র …ছিল নিরাপদ…

ঘরে ঢুকে আন্না বলে, বেড়াতে যাব…ইচ্ছে করে তো…আসতে পারেন!

কার্ল বলে, যাব!

সেই সঙ্গে মাথা নত করে নিজের পোষাক যেন নিজে দু'চোখ দিয়ে তন্ন-তন্ন করে দেখে।

—আমার স্বামীর একটা শাদা কলারওয়ালা জামা আছে…পরতে পার…

—আমি চাই না…আমি কিছুই চাই না!

আন্না নিজের মনে বলে, না…তুমি আমাকে ছাড়া আর কিছুই চাও না…আমার স্বামীর কোন জিনিস তুমি নেবে না…শুধু আমার স্বামীর কাছ থেকে নেবে …আমাকে…

—তুমি জান, সে এখনো জীবিত…সেদিন তুমি নিজেই বলেছ…তবু তুমি আমাকেই স্ত্রী বলে চাও…

ঘাড় নেড়ে সে শুধু বলে, জীবিত কি মৃত…তাতে আমার কিছু যায়-আসে না…

তারপর পরম নিশ্চিন্ত ভাবে, যেন জগতে কোথাও কেউ তার কথায় কোন প্রতিবাদ করতে পারে না, এমন ভাবে সে বলে উঠল, ঐ যে পর্দাগুলো…মনে পড়ে যেদিন কেনা হয়েছিল…দোকানদারটার খোপটা কি রকম ছোট ছিল…তুমি কিছুতেই হাসি চেপে রাখতে পারছিলে না…তারপর তর্ক হ'ল…তার কপালে সেই দু'টো কালো দাগ নিয়ে তোমাকে ঘুরে এসে আমি দেখিয়ে দিলাম…

আন্নার সমস্ত শরীর যেন রাগে গর্-গর্ করে উঠল, আবার তার সেই অতীতকে ও-রকম করে টেনে এনে তার সামনে রাখা!

সে চীৎকার করে বলে উঠল, আমি জানতে চাই না…কোথা থেকে ঐ খবরটুকু তুমি সংগ্রহ করেছিলে …তবে…আমার ঘেন্না করে…তুমি যা করছ…তাতে ঘেন্নায় আমার শরীর জলে যায়!

কার্লের মুখ যেন ছাই-এর মত শাদা হয়ে গেল… যে অপরাধ করেনি…অপরাধের বোঝা যখন তার অসহায় স্কন্ধে জোর করে চাপিয়ে দেওয়া হয়…তখন তার যেমন মুখের অসহায় করুণ চেহারা হয় সহসা কার্লের সমস্ত মুখখানি তেমনি এক অসহায় বিবর্ণতায় ভরে গেল।

আন্না ঝড়ের মতন ঘর থেকে বেরিয়ে পড়ল। কার্লও তার সঙ্গে চলল। পথে তারা দুজনে পাশাপাশি চলে। কারুরই মুখে কোন কথা নেই।

রবিবার বিকেল বেলায় যারা বেড়াতে বেরিয়েছিল …হঠাৎ তাদের চিরাভ্যস্ত একঘেয়েমীর মধ্যে তারা তাদের দুজনকে দেখে উল্লসিত হয়ে উঠল…চিরপরিচিত একঘেয়ে পারিপার্শ্বিকের মধ্যে হঠাৎ একটা জীবন্ত নতুন কিছু দেখলে, চোখ যেমন আপনা থেকে জলে ওঠে… তেমনি তাদের দুটিকে পাশাপাশি দেখে, পথচারীদের চোখে এক সজীব কৌতুক জেগে উঠল…সে দৃষ্টি যেন বলছে, আহা, কি সুখী ওরা!

আন্না…নবীনা…নিজের তেজে সমুজ্জ্বল…তার পাশে কার্ল…দীর্ঘ, বলিষ্ঠ দেহ…রুক্ষ মূর্ত্তি…মাথায় একরাশ চুল…এলোমেলো…গায়ের সার্ট মলিন…ছিন্ন …সেই ছিন্ন আবরণের ভেতর থেকে দেখা যাচ্ছে, তার সজীব পরিপুষ্ট দেহ…পাতলা ছাইয়ের ভেতর জলন্ত অঙ্গারের মত…

তারা চলেছিল শহরের দিকে…এই প্রথম তারা দুজনে একসঙ্গে বাইরে বেরিয়েছে…এই দিনটির জন্যে কার্ল তিন মাস ধরে পাহাড়-পর্ব্বত, বন-জঙ্গল…কত নগর-গ্রাম…পায়ে হেঁটে এসেছে…তার পাশে গিয়ে দাঁড়াবে বলে…আজ সত্যিই সে চলেছে, পাশে তার কামনার ধন…আন্না…

মাঝে মাঝে ইচ্ছে করে সে একটু পেছনে পড়ে যাচ্ছিল…হাঁটবার সময় আন্নাকে কেমন দেখায়, তাই দেখবার জন্যে। জনশূন্য সেই তেপান্তর মাঠে দিনের পর দিন ধ্যানমূর্ত্তিতে সে আন্নাকে যে-ভাবে দেখত, হঠাৎ এই জনাকীর্ণ শহরের পথে, সেই অপরাহ্নে, সেই অপরূপ ধ্যানমূর্ত্তি তার চোখের সামনে জেগে উঠল… দেহ-হীন এক অপরূপ নারী যেন জন্মান্তর পার হতে তার প্রিয়তমের সঙ্গে দেখা করবার জন্যে আসছে…সে আসছে…কার্ল অপেক্ষা করে থাকবে…সহস্র বর্ষ অপেক্ষা করে থাকবে…কিন্তু যখন দেখা পেল…এক মুহূর্ত্তও অপেক্ষা করতে পারল না…

হঠাৎ একটা পথের বাঁকে এসে, আন্না মুখ ফিরিয়ে কার্লের দিকে চাইল…তার মুখে যেন কিসের আনন্দের আভাস…যেন কোন পরিচয়ের বাণী উচ্চারণের অপেক্ষায় মুখের রঙের সঙ্গে মিশিয়ে আছে…যেন বহুদিন আগে, ঠিক এইখানে…এমনি সময়ে… সে এমনি পেছন ফিরে দেখেছিল…হঠাৎ তার মুখ থেকে বেরিয়ে পড়ল…তাই কি…

কার্ল বুঝল, আন্না কি বলতে চাইছিল। বুঝতে তার এক মুহূর্ত্তও বিলম্ব হ'ল না, কেন না ঐ এক চিন্তাকে কেন্দ্র করে তার মন দিবারাত্রি ঘুরে বেড়াচ্ছিল। স্মিতহাস্যে সে উত্তর দিল, হাঁ এইখানেই—

—তুমি বলতে চাও, এর আগে এখানে…তুমি আর আমি এসেছিলাম?

উত্তর দেবার আগেই কার্ল দেখল, তারা দুধারে গাছ-ভরা এক অপরূপ রাস্তায় এসে পড়েছে…শহরে ঢুকবার পথ…গাছ আর ছায়ায় ভরা অপরূপ বীথি… বহু দিন ধ্যান-নেত্রে কার্ল যেন এই ছায়াবীথিকেই

দেখেছে…দেখেছে…তার জন্যে আন্না অপেক্ষা করে আছে…তাই সে বলে, ঠিক এইখানে আর একবার তুমি এসেছিলে…এমনি সন্ধ্যা হয়ে আসছে…গাছে গাছে তখন এমনি ফুল ধরেছে…তুমি গাছের তলায় আমার অপেক্ষায় দাঁড়িয়েছিলে…

রিচার্ড কোন দিন তাকে এ কথা বলে নি। তবুও সে জানত, এটা সত্যি। সে দেখেছে, আন্নাকে এই গাছতলায় দাঁড়িয়ে থাকতে। সে দেখেছিল তার মনে …তাই সেই দেখা আজ সত্য হয়ে দেখা দিল তার কথায়।

আন্নার বাঁ দিক ঘেঁসে কার্ল চলেছিল। আন্নার মনে হ'ল, তার বাঁ দিকে সমস্ত দেহটার মধ্যে যে কি স্নিগ্ধ উত্তাপ সে অনুভব করছে…সে উত্তাপে যেন সব গলে যাচ্ছে…সামনের রূঢ় বাস্তবতা সে উত্তাপে গলে গলে যাচ্ছে…বাধা যা ছিল তা যেন দগ্ধ কর্পূরের মত উবে গেল…তার পরিবর্তে…মনের অচেতন-লোক থেকে বেরিয়ে এল…এত দিনের পুঞ্জীভূত লুক্কায়িত আমি…বহু পথ বালুর মধ্যে অদৃশ্য থেকে, হঠাৎ এইখানে যেন তাদের মনের দুটি ধারা আবার এক হয়ে তটে তটে পরিপূর্ণ ভাবে প্রবাহিত হয়ে চলল।

আন্নার মনে কোন ভাবনার বালাই ছিল না। ভাবা, বিশ্লেষণ করা, তারপর গ্রহণ করা…এ ধরণে আন্নার মন গঠিত হয় নি। তার মন সহজে যা অনুভব করত, সহজেই সে তা বিশ্বাস করত। এক অপূর্ব্ব আনন্দের অনুভূতিতে তখন তার মন ভরে উঠেছিল…তার সম্পূর্ণ স্বাদ নেবার জন্যে, তার মনের সেই আনন্দ-অনুভূতিকে বাইরে প্রকাশ করবার একটা নামের প্রয়োজন ছিল… সহজেই তার মন থেকে সেই নাম উচ্চারিত হয়ে এল, রিচার্ড!

কার্লের মনে যে প্রেম-চক্র সে নিজের হাতে গড়ে তুলছিল, তার শেষ-চক্রটুকু যেন আন্নাই সম্পূর্ণ করে দিল…সত্যিই…সেই তো রিচার্ড…আন্নার মন তো তাই বলল…তাই পরিপূর্ণ আত্মনিমগ্নতায় কার্ল উত্তর দিল, আমি তোমায় ভালবাসি!

সেই অনুভূতির রসে তাদের দুজনের পথ-চলা যেন একই ছন্দে বেজে উঠল!

—তা হলে, এবার বল, আন্না…একটি ছোট্ট শিশু …বল, তাকে চাও কি না?

আন্নার প্রেম-রক্ত অধর সন্ধ্যার বনকুসুমের মত যেন আপনা থেকে তার মধু-দ্বার খুলে দিল…চোখের পাতা ভারী হয়ে ক্রমশ বুঁজে এল…

সেই রক্ত-অধরে নিজের অধর রেখে কার্ল বার বার সেই প্রশ্ন করে…আন্না কোন উত্তর দিতে পারে না… তার অনুচ্চারিত উত্তর শুধু অধরের স্পন্দনে ধরা দেয়…

ততক্ষণ তারা সেই নগর-বীথিকার ভেতরে এসে পড়েছে…কার্ল পরিচিত দৃষ্টিতে চারিদিকে চায়…যেন বহুদিন আগে…এইখানে সে আর আন্না এসেছিল… তাদের সেদিনকার উপস্থিতি যেন বৃক্ষপল্লবে পল্লবে রয়ে গিয়েছে…

উদ্যানের জনবিরল অংশে এক বৃহৎ গাছের তলায় তারা দুজনে এসে বসল…এত কাছাকাছি…এত পরস্পর পরস্পরের কাছে…যেন ভবিতব্যতা আজ দুটি অন্তরের একান্ত চাওয়ার শক্তিতে পরাভূত হয়ে গিয়েছে …যেন তাদের মনের আকুতি দিয়ে তারা সেই পরম-ক্ষণে যে মুহূর্ত্তটি সৃষ্টি করেছে…তাতে জীবনের সব ভুল-ভ্রান্তি কোথায় তলিয়ে গিয়েছে…তার পরিবর্ত্তে আর এক নতুন জীবন জেগে উঠছে…যে-জীবনের আদিতেও তারা ঠিক এমনি ভাবে ছিল…যে-জীবনের পরিণতিও যেন সেই মুহূর্ত্তেই নির্দিষ্ট হয়ে রয়েছিল…

এমন সময় কিছুদূরে আর এক গাছের তলায় এক শ্রমিক-পরিবার এসে বসল। স্বামি-স্ত্রী এবং সঙ্গে অনেকগুলি ছেলেপুলে…স্ত্রীটি সঙ্গে যে-সব খাদ্য নিয়ে এসেছিল, মোড়ক থেকে যেই সেগুলি খুলতে যাবে, অমনি নীড়ে আগত পক্ষী-মাতাকে ঘিরে ক্ষুধার্ত্ত পক্ষি-শাবকের মত ছেলের দল চেঁচামেচি করে উঠল…

সহসা তাদের চমক ভেঙ্গে গেল…সেই শিশু-কলরবে আবার বাস্তব জগৎ যেন ধাক্কা মেরে তাদের জাগিয়ে দিল…এতক্ষণ আন্না কিছু ভাববার অবকাশ পায় নি…বাইরের জগতের ধাক্কায় তার মনের অনুভূতি তলিয়ে গিয়ে আবার জেগে উঠল চিন্তা…কিন্তু এই বিপুল পৃথিবীর বিরাট জনতার ইতিহাসে লক্ষ জনের মধ্যে সে সৌভাগ্য একজনের মাত্র জীবনে দেখা দেয়… আজ তার জীবনে সে মহা সৌভাগ্য দেখা দিয়েছে… সে ভালবেসেছে…সেই আদিম অনিবার্য্য আবশ্যকীয়তা, যার জন্ম কোন্ অপরিজ্ঞাত নক্ষত্রলোকে কেহ জানে না, তাকে আজ সম্পূর্ণতার আয়ত্তে টেনে নিয়েছে…

সে শক্তি বিচার করে গ্রহণ করে না…চেয়ে দেখে না যে আকাঙ্ক্ষিত, তার স্বরূপ কি, তার চরিত্র কি, তার পরিবেশ কি…আপনাতে আপনি সে সম্পূর্ণ …সে আছে…তার কাছে তাই একমাত্র সত্য… জগতের সব চেয়ে গুরুভার জিনিসের চেয়ে যে গুরু… আবার সুরভির মত যে দেহহীন লঘু…পরমাণুর চেয়ে যা সূক্ষ্ম…আবার পৃথিবীর চেয়ে যা বিরাট…যা মানুষকে নিয়ে যেতে পারে আনন্দের তুঙ্গ-শৃঙ্গে…অথবা

তাকে ডুবিয়ে দিতে পারে বেদনার অতল সিন্ধুতলে··· সেই আদিম অমীমাংসিত রহস্য, লক্ষ নারীর অন্তর প্রত্যাখ্যান করে, আজ তারই উপবাস-শুদ্ধ অন্তরে রাজসমারোহে আবির্ভূত হয়েছে···আজ এই মুহূর্তে, তার চিন্তায়, তার ভাবনায়, তার অন্তরের অন্তরতম স্থলে, এমন কোন শক্তি নেই যে তাকে সে অস্বীকার করতে পারে···

সেই বাগানের এক কোণে ছিল সরকারী ব্যাণ্ডের জায়গা···রোজ আটটার সময় সেখানে ভ্রমণকারীদের চিত্তবিনোদনের জন্যে ব্যাণ্ড বাজে···এতক্ষণ তারা লক্ষ্য করে নি যে, সেই ব্যাণ্ড শোনবার জন্যে নিয়মিত শ্রোতার দল এসে উপস্থিত হয়ে গিয়েছে···আশে-পাশে চারদিকে লোকের ভিড়···কার্ল লক্ষ্য করে···তারা যেন তাদের দুজনের দিকে চেয়ে আছে···থাকুক ··তাদের দুজনের মিলনের নদী তখন তাদের অন্তরে এসে গভীর নীরবতায় মিলে গিয়েছে···তার প্রশান্তির মধ্যে তারা যেন মগ্ন হয়ে গিয়েছে···তাই, এই প্রকাশ্য আত্ম-পরিচয়ের প্রথম সঙ্কোচের হাত থেকে কার্ল যেন নিজেকে অনেকখানি মুক্ত বোধ করছিল···এমন কি, তার মনে এক গোপন গর্ব্ব উঁকি-ঝুকি দিয়ে উঠছিল··· এমন বরেণ্য নারীকে পাশে নিয়ে আত্মপ্রকাশ করবার গর্ব্ব···সুন্দরী নারীকে জয় করার পুরুষের প্রাথমিক গর্ব্ব ···বাইরের জগতের ঘাত-প্রতিঘাতের অস্তিত্বের কাছে তখন বিলীন হয়ে গিয়েছিল। চারিদিকে সেই প্রাণের কোলাহলের মধ্যে, তারা দুটি প্রাণী, সকলের অজ্ঞাতে, নীরবে পরস্পর পরস্পরকে আঘাত করবার এবং সেই সঙ্গে আপন করে পাপের সংগ্রামে উন্মত্ত হয়েছিল··· কখনো আহত হয়, আবার পরক্ষণেই একটি চাহনিতে, একটি স্পর্শে, সে আঘাতের অমৃত-প্রলেপ পায়···এই জয়···এই পরাজয়···এমনি ধারা সেই প্রাণের কোলা-হলের মধ্যে চলেছিল তাদের জয়-পরাজয়ের খেলা!

দূরে বেঞ্চিতে ক্রমশ লোক ভরে উঠল···একটা বুড়ো লোক একরাশ রঙীন বেলুন নিয়ে···এক বেঞ্চি থেকে আর এক বেঞ্চিতে যাতায়াত করে বেড়াচ্ছে···

তারা উঠে আবার যে-পথ দিয়ে এসেছিল, সেই পথে ফিরল···সমস্ত পথটা তাদের সদ্যোজাত চেতনায় তখনো ভিজে···চলতে যেন পায়ে-পায়ে তা লেগে যাচ্ছে···দুজনেই মনে মনে তা অনুভব করছিল···দুজনে চলেছে···অতি ধীর পাদক্ষেপে, নীরবে···তারা দু'জনেই জানে, তারা দু'জনের জন্যেই···

হঠাৎ আন্না ফিরে দাঁড়াল···বৃহৎ পাহাড়ের গায়ে বাধা পেয়ে ছোট্ট পার্ব্বত্য নদীটি যেন ভেঙ্গে পড়ল···এ যেন বড় অকস্মাৎ, বড় দ্রুত···কই, এখনো তো কিছুই মীমাংসিত হয় নি? তবে? অমীমাংসিত রহস্যের অন্ধকার মৃত্যু-অধিক বেদনায় তাকে ক্ষিপ্ত করে তোলে ···কেন এ আবরণ? কেন এ অন্ধকার? নিজের মধ্যে আবার চলে তোলপাড়···কোথা থেকে ঝড়ের মতন কি একটা যেন তার মনকে টেনে নিয়ে জোর করে বলাতে চায়, *বিশ্বাস কর, ঐ লোকটা যা বলছে, সব কিছু বিশ্বাস কর! অতীতে যা হয়ে গিয়েছে, সমস্ত মুছে ফেলে দাও!*

কখন তারা বাড়ীর সামনে এসে পড়েছে·· *দরজার গোড়ায় যে দুটো কুকুর ছিল, তারা যেন তাদের দেখে, সোহাগে এ-ওর গায়ে ঢলে পড়ল*···এবার এলফির পরনে হলদে পোষাক···আলমার গায়ে নীল··· বেড়াবার সময় হ্রদের ধারে তারা বদলে নিয়েছে···

তারা সিঁড়ি দিয়ে উঠছে। একটা লোক ওপর থেকে নামছিল! আন্নাকে দেখে, হঠাৎ থেমে লোকটি বলে, বরাৎ ভালো···আন্না ··সবুরে মেওয়া ফলে দেখছি ···কন্‌গ্রাচুলেশন্‌স!

লোকটি থামে না···সিঁড়ি দিয়ে নীচে চলে যায়।

আন্না ওপরে ওঠে···নীচে থেকে শুনতে পায়, মরা মানুষও ফিরে আসে···সচরাচর ঘটে না···তবে আশ্চর্য্য নয়···এমনো ঘটে!

সেই সঙ্গে শোনা যায়, এলফির চীৎকার, আমি কাল রাতে শুনেছি!

যে লোকটা আন্নার পাশ দিয়ে নীচে নেমে গেল, সে তখন একতলার সিঁড়ির মাঝামাঝি পৌঁছেছিল, জিজ্ঞাসা করল, কার কাছ থেকে শুনেছ?

আন্না শোনে, উত্তর আসে, মিসেস্ বশ-এর কাছ থেকে···

মিসেস্ বশ সেই বাড়ীগুলোর একটাতে থাকত··· সেই চারখানা বাড়ীর প্রত্যেক ঘরে যা-কিছু হয়, সে নাকি তার সবই জানতে পারে···এবং যার শোনবার দরকার, সে তার কাছ থেকে সবই শুনতে পায়।

আন্না ভাবে, তা হলে? সবই তো জানাজানি হয়ে গিয়েছে!

নিজের ঘরে না গিয়ে সে সোজা তার বন্ধু মেরীর ঘরে গিয়ে ওঠে। একেবারে মেরীর বুকে। মুখে মুখ রাখতে, দেখে, মেরীর মুখ চোখের জলে ভিজে···

মেরী বলে, আমাকেই তুই বলিস্ নি···আমি ছাড়া বাড়ী শুদ্ধ সবাই জানে···! আমার কাছ থেকে তুই গোপন করলি? রিচার্ড···রিচার্ড ফিরে এসেছে···

উঃ! কি ভয়ঙ্কর মেয়ে তুই…আমি এক্ষুণি তার সঙ্গে দেখা করব…

ঘর থেকে বেরিয়েই সিঁড়ি…অন্ধকার…

আন্না অস্ফুট স্বরে কি বলে…মেরী তা শোনে, কি শোনে না…নিজের অন্তরের আনন্দে সে বলে ওঠে, ও! আমার যে কি আনন্দ হচ্ছে!

আন্নার মনও আজ আনন্দের ভারে নুয়ে পড়েছিল …হাঁ…আনন্দের ভারে…তার ভার যে কতখানি, আন্না তাই ঠিক করে উঠতে পারছিল না—

ঘরের সামনে এসে, ঠেলতেই দরজা খুলে গেল—অন্ধকার ঘর—তখনো আলো জ্বালা হয় নি…নীরবে সে আলো জ্বেলে দিল…

আন্না বলতে পারত, সেই আলোতে তাদের সামনে যে লোকটিকে দেখা গেল, সে তার স্বামী নয়…তার প্রণয়ী…তাতে পৃথিবীর কোথাও কিছু যেত-আসত না…বিশেষত সেই চারখানা বাড়ীর পাঁচিলের মধ্যে…সবাই জানে, যাদের স্বামী যুদ্ধে চলে গিয়েছে, তারা প্রকাশ্য ভাবে সকলের সামনে অন্য লোক নিয়ে ঘর চালাচ্ছে…এটা এত স্বাভাবিক ব্যাপার হয়ে গিয়েছিল যে, সে-সম্বন্ধে কেউ কিছু ভাবতও না—

আন্না এ কথাও যদি বলত, তাদের সামনে সেই লোকটি…সত্যিই তার স্বামী—এত দিন পরে ফিরে এসেছে…তাকে মিথ্যাবাদী বলে কেউ প্রতিবাদও করতে পারত না…কারণ, যুদ্ধে চলে যাবার মাত্র আট দিন আগে, তারা এই বাড়ীতে আসে…এবং সে ক'দিনের মধ্যে রিচার্ড একটি প্রাণীর সঙ্গেও আলাপ-পরিচয় করে নি…তাকে কেউ চিনতও না…তার ওপর, চার বচ্ছর চলে গিয়েছে—

কিন্তু তার মনে তখন সে-সব চিন্তাই ছিল না…সামনের লোকটির সঙ্গে তার কি সম্পর্ক, এইমাত্র তা নির্দিষ্ট হয়ে গিয়েছে, তারা দুজনে দুজনকে মনের মধ্যে নিকটতম করে পেয়েছে…সেই অনুভূতিই তখন আন্নার দেহ-মনকে আচ্ছন্ন করেছিল—তার সামনে যে লোকটি রয়েছে, তার নাম রিচার্ড কি না…সে কথার কি প্রয়োজন? সে তো বুঝেছে, সে মিথ্যা কিছুই বলে নি।

তার নিজের মনের দিকে চেয়ে সে দেখে, সেখানে যে অনুভূতি জেগেছে, যে অনুরাগ এসেছে, তাও তো মিথ্যে নয়! সে পেয়েছে…আনন্দ…সহজ, স্বচ্ছ, পরিপূর্ণ আনন্দ…ভাবুক না তারা সবাই…সে-ই তার স্বামী, ফিরে এসেছে আবার…তাতে যদি আজ এই নব-জাগ্রত চেতনা তাকে আনন্দ দেয়… তাতেক্ষতি কি? ক্ষতি কি, সবাই তারা জানুক…তার মন যা জানতে চায়…হাঁ…এই তার স্বামী…এতদিন পরে, তার প্রতীক্ষার তপস্যার অন্তে ফিরে এসেছে, তার তপস্যার ধন!

আন্না নীরবে দাঁড়িয়ে দেখে, কার্ল কি ভাবে মেরীকে তার হাত এগিয়ে দিল…

—আমার বন্ধু, মেরী…

কার্ল বিন্দুমাত্র বিচলিত হ'ল না…আনন্দের আলোর রঙ তার মুখে-চোখে…মেরীর মনের আনন্দ হাসিতে ফেটে পড়ে…সে আনন্দ যেন ঘরের চারদিকে এক অপরূপ রঙ বুলিয়ে দেয়…কি সুন্দর জীবন! জীবন কি সুন্দর!

আজও অপরাহ্ণ-শেষে সেই চারখানি বাড়ীর নীচের চত্বর থেকে বহু মানবের সম্মিলিত কুৎসিত চীৎকারের বীভৎস ধ্বনি তেমনি ওপরে উঠছিল… কিন্তু আন্না আজ তা শুনতে পাচ্ছিল না…তার মনে হচ্ছিল…যেন বাষ্পের মত এক স্নিগ্ধ নীরবতা চারদিক থেকে তাদের ঘিরে রেখেছে…তার মাঝখান থেকে, কোন্ ঘরে যেন কারা বেহালা বাজাবার জন্যে তার ঠিক করছিল…কোথায় ছেলেরা হাতে-তৈরী খেলার বাজনায় টুং-টাং করছিল…দোতলায় যে মজুরটি থাকে, রোজ সন্ধ্যা বেলায় কাজ থেকে ফিরে এসে, সে তার ভাঙা পিয়ানোতে বসে…আজও সে সেই ভাঙা পিয়ানো বাজাচ্ছিল…কিন্তু কি করে আজ, সেই সব বিচ্ছিন্ন টুকরো টুকরো সব সুর…এক হয়ে…এক অপূর্ব্ব সঙ্গীতের মত তাদের কানে এসে লাগছিল…

তারা তিনটি প্রাণী আনন্দমগ্ন চিত্তে তাই শুনছিল… এমন সময় মেরীর দিদির চার বছরের সেই ছেলেটি জানালার কাছে এসে চেঁচিয়ে সেই একটা ছড়া গেয়ে উঠল…

"ওদের বাড়ী ছেলে হয়েছে, কেউ জানে না তার বাপের নাম"

চারদিকে বাজনা বাজছে…সে না গেয়ে কি পারে? তার গলায় যত জোর ছিল, সে চেঁচাতে লাগল… সেই একটি ছড়া…চার বছরের জীবনের দান…

---

## সপ্তম অধ্যায়

কার্লকে প্রথম দেখার পর থেকে, কার্লকে মনে মনে গ্রহণ করার আগে পর্য্যন্ত আন্নার মনে যে রহস্য অমীমাংসিত অবস্থায় তাকে নিত্য নির্য্যাতিত করছিল, জানাজানি হয়ে যাওয়ার পর থেকে, আন্না দেখল, সে

ব্যাপারের অনেকটা মীমাংসা তার প্রতিবেশীরাই করে দিতে এল। আন্না যেন এই নিষ্ঠুর আত্ম-বিশ্লেষণের হাত থেকে কিছু রেহাই পেল।

আন্নার প্রতিবেশীরা কার্লের প্রসঙ্গে বলতে আরম্ভ করল, আন্নার স্বামী। আন্না শোনে···যখনই কার্ল সম্বন্ধে কথা ওঠে···তারা বলে, ও···আন্নার স্বামী তো···সে···ইত্যাদি, ইত্যাদি···ছেলেরা কার্লকে দেখলেই ডাকে, হের রিচার্ড!

দোকানী, মুদী, রুটিওয়ালা, দুধওয়ালা সবাই আন্নাকে তাদের মনের আনন্দ সংবাদ জানিয়ে বলে, এ কম আনন্দের কথা নয় যে, তার স্বামী এত দিন পরে ফিরে এল!

পড়শী মেয়েরা তাকে বাহবা দেয়, ধন্যি তোর মন, আন্না! তুই অপেক্ষা করেছিলি, ভগবান তাই তোকে সুখী করলেন!

নিজের ওপর এক নতুনতর শ্রদ্ধা যেন আন্না নিজেই অনুভব করে···যেন তার পরীক্ষার ফল সে পেয়েছে···

সকালে-সন্ধ্যায সিঁড়ি দিয়ে ওঠবাব নামবার সময় লোকে কার্লকে অভিবাদন করে, হের রিচার্ড বলে··· মেরী তো ইতিমধ্যে যেন একটু তার প্রেমেই পড়ে গিয়েছে···তাই সে অধিকার পেয়েছে, সোজা তাকে রিচার্ড বলে ডাকবার। কয়েক দিনের মধ্যে কার্ল দেখল যে, সবাই তাকে রিচার্ড বলে ডাকে···সে রিচার্ড···আন্নাও ডাকে, রিচার্ড···সেই নাম ধরে ডাকতে ডাকতে সেই নামের আড়ালে আন্নার মনে রিচার্ড সম্বন্ধে তার অনুভূতিও সহজ হয়ে এসেছে···

এখন আর আন্নাকে কারখানায় শরীর পাত করে খাটতে যেতে হয না। তার স্বামীর একটা কাজ জুটে গিয়েছে···প্রত্যেক শনিবার কাবখানার হপ্তা দেওয়া হয়···বাড়ী এসে কার্ল তাব প্রত্যেকটি পেনি আন্নার হাতে তুলে দেয়—তারপর ছোট ছেলেদের মত প্যাণ্টের বেল্‌টটা একটু উঁচু দিকে টেনে তুলে ধরে, হাসতে হাসতে তার সামনে হাত বাড়িয়ে ধরে···আন্না পকেট-খরচের জন্যে যা দেবার তাকে দেয়···

আন্না যে বিছানায় শুত, সেটা দুজনের পক্ষে যথেষ্ট। কার্ল দেয়ালের দিক ঘেঁসে শুত—কারণ, রিচার্ডের সেই অভ্যাস ছিল। ভোর না হতেই আন্না কখন পাশ থেকে উঠে যেত, সে জানতে পারত না—সকাল বেলাকার জলখাবার তৈরী করে সে তার স্বামীকে জাগাত···ঘুম থেকে উঠেই কার্ল দেখত, জলখাবার তৈরী—যেন অনাদিকাল থেকে এই চলে আসছিল···

রিচার্ডকে একদিন আন্না যা দেবে বলেছিল—আজ সে তার সেই কথা রাখতে পেরেছে···সে তিন মাস অন্তঃসত্ত্বা···কোন কিছু তুলতে গেলেই তার স্বামী হাঁ-হাঁ করে ওঠে···কোন ভারি জিনিস নাড়াচাড়া করা তার বারণ···বিকাল বেলা কারখানায় কাজ থেকে ফিরে এসে, কার্ল নীচে থেকে কাঠ কেটে ওপরে নিয়ে আসত···নিজে ন্যাতা নিয়ে ঘরের মেঝে পরিষ্কার করত···

পৃথিবীতে এক ধরণের লোক আছে, যারা, যখন তাদের জীবনের চারিদিকে সুবাতাস বইতে থাকে, তারা আপনা থেকে তাতে সায় দেয়···তাদের চোখে, মুখে, কথায় প্রত্যেক অঙ্গ-ভঙ্গিতে ফুটে ওঠে, সে শুভসংবাদ। মেয়েদের বেলাতেও তাই···তারা যখন যাকে ভালবাসে, তাকে অন্তরঙ্গ করে পায়, তাদের চেহারায় বিজ্ঞাপনের মত যেন তা ফুটে ওঠে···প্রতিদিন যেন তাদের সৌন্দর্য্য বেড়েই চলতে থাকে···চোখে যেন কিসের জ্যোতি আলোর শিখার মত জ্বলতেই থাকে··· আন্নাকে দেখলে, সে কথা সবাই জানতে পারত··· এমন একটা স্বতন্ত্র রূপ তার দেহে ফুটে উঠেছে, যাকে কিছুতেই এড়িয়ে যাওয়া যায় না। শুধু তাদের বাড়ীতে নয়, পথে ঘাটে সর্ব্বত্র, পথচারী পথিক, চলতে চলতে, এই মেয়েটিকে দেখে, হঠাৎ যেন একটু দাঁড়িয়ে যায়···বিস্ময়ে তার দিকে চোখ তুলে চায়···

দিনের মধ্যে একশো বার আন্না যেন আনন্দে বিহ্বল হযে পড়ত···যখনই সে দেখত, তার লোকটি তার সামনে এসে দাঁড়িয়েছে, সে কি কথা বলছে···সবই তার অপরূপ লাগত···মনে মনে সে ভাবত, কবে কখন সে কি কথা বলেছিল, কি ভাবে আদর করেছিল, কি ভাবে কাছে টেনে নিযেছিল, ভাবনার সঙ্গে সঙ্গে তার দেহ-মনে শিহরণ জাগত···আন্নার সমস্ত জীবন যেন সঙ্গীতের মত বেজে উঠল···

লোকটির অনুরাগ, যেমন ছিল প্রবল, কামনায় তীব্র···তেমনি ছিল কোমল, স্নিগ্ধ···যেন তাকে সর্ব্বদাই আগলে নিযে আছে···মার ভালবাসার মত। ঘরে, পথে, কারখানায় যাবার সময়, কারখানা থেকে ফেরবার পথে, কারখানার ভেতরে, কাজ করতে করতে, কাজের অবসরে, সে সর্ব্বদাই অনুভব করত, আন্নাকে···তার সমস্ত চেতনা ডুবে গিয়েছিল আন্নার মধ্যে···তার জীবন, সেই তো আন্না···তারই রক্ত আন্নার রূপ নিয়ে বাইরে ফুটে উঠেছে···সেই আনন্দের অনুরাগে পরম নিশ্চিন্ত হয়ে সে ছিল···সে বুঝেছিল, আন্না তাকে ভালবাসে···

সন্ধ্যার অবসরে সে অলস হয়ে বসে থাকত না···

একদিন যন্ত্রপাতি নিয়ে সে অনেক নাড়াচাড়া করেছে ···আজ আবার সেই কাজে তার নতুন অনুরাগ এসেছে···যন্ত্র নিয়ে ভাঙ্গা-গড়া করতে করতে ইতিমধ্যে সে একটা নতুন কল তৈরী করে ফেলেছে···এবং সেটা বিক্রী করে কয়েক শো মার্কও আন্নার হাতে তুলে দিয়েছে···সামনেই টাকার দরকার···তাদের দু'জনের মধ্যে যে তৃতীয় আর একটি প্রাণী আসছে···

সন্ধ্যা বেলা কারখানা থেকে বাড়ী ফেরবার মুখে, সে কল্পনা করত, ঘরে গিয়েই দেখতে পাবে, আন্না তার অপেক্ষায় বসে আছে···ভাবতে ভাবতে তার মনে হ'ত, তার মনের ভেতর যেন অমৃত-সাগর উথলে উঠছে··· সেই চেতনায় তার সমস্ত পথ-চলা ভরে থাকত···

ঘরের দরজায় যখন এসে দাঁড়াত, তখন তার মনেই হ'ত না যে, এতখানি পথ সে হেঁটে এসেছে···এমন অনেক সময় হ'ত যে, সে যখন ঘরে ঢুকত, আন্না তখন ঘরে থাকত না। কিন্তু কার্লের তা মনে হ'ত না। আলনায় তার পরিত্যক্ত পোষাকের দিকে চেয়ে, টেবিলের ওপর চায়ের কাপটা দেখে, তার মনে হ'ত, আন্না রয়েছে···আন্না রয়েছে, তাই তো কাপড়টা ও-রকম ভাবে ঝুলছে···আন্না রয়েছে, তাই তো জানালাটা ও-রকম ভাবে খোলা রয়েছে···

যখন আন্না এসে ঘরে ঢুকত, সে চুপটি করে বসে থাকত···শুধু তার দৃষ্টি তাকে অনুসরণ করে ফিরত, তার সর্ব্বাঙ্গ যেন লেহন করত···জানালা থেকে এক ঝলক হাওয়া এসে, হঠাৎ তার কপালে গুচ্ছি-কতক চুল এনে ফেলে দিত···তাতেই আনন্দে তার মন ভরে উঠত···যেন জগতের কি এক চরম চিন্ময় ভাব চোখের সামনে ঘটে গেল···আনন্দে সে ভরে উঠত···

আন্না তা বুঝত···সে যে বুঝেছে, কথায় সে জানাতে পারত না···হঠাৎ উনুনের কাছে যাবার সময়, তার লোকটির চুলে একবার হাত বুলিয়ে দিয়ে যেত··· গায়ের জামাটার খোলা বোতামটা লাগিয়ে দিত···

কোন কোন দিন হয় ত সে জিজ্ঞাসা করত, কোথায় ছিলে গো ?

আন্নার মুখে কথা শোনবার আনন্দের জন্যেই যেন এ-প্রশ্ন করা। তাই তেমনি আনন্দের সুরে আন্না উত্তর দেয়, জান, মুচীর কাছে গিয়েছিলাম···তোমার ছেঁড়া জুতোটা মেরামত করিয়ে আনলাম···

কার্ল যেন শুনত, আন্না বলছে, ওগো আমার জীবনের চেয়ে তুমি যে আমার প্রিয় !

সেই ঘরে পা দেওয়ার আগে পর্য্যন্ত কার্লের জীবন ছিল, সীমাহীন তেপান্তর মাঠে নিঃসঙ্গ···শুধু জীবন বহন করার বেদনায় নিত্য-ক্ষুব্ধ···তাই আজ তার প্রতি লোমকূপ থেকে যেন আনন্দ-বিজ্ঞপ্তি বিচ্ছুরিত হচ্ছে··· আমি একা নই···আমি একা নই···

সেই দুটি প্রাণী যে তাদের আশে-পাশের অন্য সব লোকদের চেয়ে স্বতন্ত্র···তার একমাত্র কারণ যে, এই দুটি প্রাণী, নিজেদের অন্তরে সত্যি অনুভব করতে পেরেছে যে তারা সুখী···সেই অনুভূতি এনে দিয়েছে, তাদের জীবনে একটা স্বচ্ছ সুগভীরতা···যেখানে তারা আপনাতে আপনি সম্পূর্ণ···

দিবস-রাত্রির আলো-অন্ধকারের স্পর্শ তারা যেন নিজেদের মনের রঙের সঙ্গে মিশে অনুভব করত···সে এক আলাদা রাত্রি···সে এক আলাদা সূর্য্য···সেই সূর্য্যের আলো···সেই রাত্রির জ্যোৎস্নায়···তারা অবিচ্ছেদ···তাদের সামান্য স্পর্শের মধ্যে দিয়ে তারা যেন বুঝতে পেরেছে, জীবনের গূঢ় অর্থ, যা অধিকাংশ লোকের জীবন এড়িয়ে চলে যায়।

অতি নগণ্য জিনিস, তারই মধ্যে কার্ল দেখতে পেত বিরাটের রূপ···তার কোমরের কাছ থেকে গাউনটা কেমন ভাঁজ কেটে নীচে নেমে এসেছে··· সেই সামান্য একটা আকস্মিক কাপড়ের ভাঁজ···তার কাছে যেন অন্তহীন প্রেমের রেখাচিত্র···তার চুলটা ঘাড়ের কাছে কেমন যেন অলস ভাবে এসে পড়ে থাকত···সেই অত্যন্ত স্বাভাবিক কেশ-বিন্যাসের মধ্যে যেন নিখিলের সৌন্দর্য্যতত্ত্ব সে দেখতে পেত···

তারা দু'জনেই কেউ বেশী কথা বলত না। দু'জনেই কেউ বেশী কথা বলতে পারত না। তাদের ছিল দু'জোড়া পা, যা ঠিক একই তালে পড়ত···বক্ষঃ-স্পন্দন···যার ছন্দের মধ্যে কোন গরমিল ছিল না··· হাসি···ফলের পক্কতার মত যা মুখে আপনি ফুটে থাকত···তারা ছিল দরিদ্র···হয়ে উঠল ধনী···অসীম বিত্তশালী···

হঠাৎ কাজ করতে করতে, আন্না উঠে দাঁড়াত··· দেখত, সেই সঙ্গে কার্লও উঠে দাঁড়িয়েছে···তার কিছু বলবার আগেই কার্ল বলে উঠত, হাঁ,···তাহলে চল···একটু বেড়িয়েই আসি···

নীরবে কখন যে তাদের মনে মনে এ-রকম পরামর্শ হয়ে যেত—তারা নিজেরাই জানতে পারত না—

সেই শহর, তার পথ-ঘাট, বাগান, শহরের শেষে আকাশ-ছোঁয়া গাছে-ভরা বন, সব যেন তারা পেয়ে গিয়েছিল···পেয়ে গিয়েছিল কেন না তারা দুজন দুজনকে পেয়েছিল···

হঠাৎ এই পরিপূর্ণ আনন্দের মধ্যে এক দুর্ঘটনা ঘটে গেল…

ঘটনাটা তাদের জীবনে নয়…তবু জীবন তো সত্যি স্বতন্ত্র নয়…

একদিন তারা দুজনে রেলের লাইন ধরে অনেক দূরে চলে গিয়েছিল, ক্লান্ত হয়ে তারা দুজনে যখন ঘরে ফিরল, দেখে, মেরী কাঁদছে…

তার দিদির স্বামী কয়েক দিনের ছুটি নিয়ে হঠাৎ বাড়ী ফিরে আসে…ঘরে ঢুকে সেই নতুন শিশুটিকে দেখে সে কোন কথা আর বলে নি…অনেকক্ষণ দাঁড়িয়ে ছেলেটাকে দেখল…তারপর যেমন এসেছিল…তেমনি চলে গেল…

ঘরে আলো জ্বালা হ'ল। আলোর নীচে তিনটি প্রাণী চুপ করে বসে রইল…মেরীর দুই চোখ দিয়ে জল ঝরে পড়ছিল…

—আমরা কখনো ভাবি নি যে, উনি হঠাৎ এমনি করে চলে আসবেন!

আন্না একবার কার্লের দিকে চাইল, তারপর চোখ তুলে মেরীর দিকে চাইল।

আপনা থেকে তার মুখ থেকে বেরিয়ে এল, এ-ছাড়া উনি আর কি করতে পারতেন? ওঁর স্ত্রী…

আন্নার মনে হল, বুকের ধুক্‌ধুকুনিটা যেন গলার ভেতর হঠাৎ এসে থেমে গেল…

মেরী তেমনি কাঁদতে কাঁদতে বলে, এই তো সেদিন মোজারের স্বামী ফিরে এল…তার সঙ্গে যে লোকটা বাস করছিল, সে শুধু দিন কয়েকের জন্যে সরে গেল… এই তো সেদিন হের হোস্‌লার ফিরে এল…তিন সপ্তাহ তার ছুটি ছিল…এসে দেখল, এখানকার পোষ্টঅফিসের একজন কর্ম্মচারী তার স্ত্রীর সঙ্গে রয়েছে…কি আর করবে? সে তিন সপ্তাহের জন্যে পাশে একটা ঘর নিয়ে রইল…তারা তিনজনে দিব্যি রইল…

আন্না প্রতিবাদ করে বলে, কিন্তু এই তো সেদিন হের লিনেট ফিরে এল…বউটাকে মারতে মারতে প্রায় আধ-মারা করে ফেলে দিয়ে গেল…ব্যাপারটা অত হালকা করে উড়িয়ে দিয়ো না, মেরী!

—উড়িয়ে না দিয়ে কি করি! এর জন্যে দায়ী কে?

কিছুক্ষণ থেমে আবার সে বলে ওঠে, কিন্তু যাবে কোথায়? আবার ফিরে আসবে, আমি তোকে বলছি, আন্না…তখন একবার আমি দেখে নেব…

—তিনজনে একসঙ্গে…?

হঠাৎ আন্না কার্লের দিকে চায়…কার্ল একটিও কথা বলে নি…তার চোখের দৃষ্টি দেখে মনে হয় যেন তার দৃষ্টি ঘরের মধ্যে নেই…

আন্নার বুকের ভেতর তেমনি ধুক্‌ধুকুনি যেন বেড়েই চলেছে…

নিজের চোখের জল মুছে মেরী বলে, রিচার্ড, তোমাদের এখানেই একটু কফি তৈরী করে খাব… আপত্তি নেই তো?

মেরীর মনটা ছিল হালকা ছিপির মতন। এই জলে ডুবে গেল, আবার ভেসে উঠল। লোকে যখন মুখ ভার করে থাকত—তার হাসি থামত না…আবার লোকে যখন ঠাট্টা করছে, হঠাৎ দেখা গেল, তার চোখ দিয়ে জল ঝরে পড়ছে…

আপনার মনে সে কফি তৈরী করতে লেগে গেল…

কার্লের দৃষ্টি ছিল বাইরে…বহু দূরে চলে গিয়েছিল …য়ুরোপ আর এশিয়ার মাঝখানে যেখানে ছিল তেপান্তর মাঠ…যেখানে মানুষের সাড়াশব্দ নেই…

আন্না দুহাত দিয়ে তার নিজের গলাটা টিপে ধরল …মনে হ'ল সেখানে এসে যেন তার বুকটা আটকে গিয়েছে…

মেরী কফি তৈরী করে খেয়ে চলে গেল…

কার্ল নিজের মনে একটা যন্ত্রের অসমাপ্ত মডেল তৈরী করতে লেগে গেল…তার কাজে মন দেখে মনে হয় যেন, শেষ না হলে সে আর কিছু করবে না…

দুজনেই ভেতরে ভেতরে কাঁপছিল, যেন অজানা ভাগ্যের ঝাপটে তারা দুজনেই ভেতর থেকে নড়ে উঠেছিল…সেদিন রাত্রি বেলা শয্যায় তারা দুজনে দুজনার বুক আঁকড়ে পড়ে রইল…তারা জানে, ভাগ্য হয়ত তাদের অমৃত এনে দিতে পাবে, হয়ত অমৃতের বদলে মৃত্যু দিতে পারে…কিন্তু তাদের একজনের কাছ থেকে আর একজনকে ছাড়িয়ে নিতে পারে না…তাদের মনে পাপের বা অন্যায়ের কোন চেতনা ছিল না…

কয়েক দিন পরে সামরিক বিভাগ থেকে মেরীর দিদির কাছে চিঠি এল, তার স্বামী যুদ্ধে মারা গিয়েছে…খবরটা মহল্লার মধ্যে চারদিকে ছড়িয়ে পড়ল। যারা আজ পর্য্যন্ত মেরীর দিদিকে কোন একটা বিরূপ কথা বলে নি, সেই খবর শুনে, তারা সকলেই মেরীর দিদিকে গালাগাল দিতে লাগল… তাকে দেখলে পেছন থেকে লোকে টিটকিরি দেয়… যেন তার স্বামীকে সে-ই তাড়িয়ে মেরে ফেলেছে… এমন কি বেনামী চিঠিতে লোকে তাকে গালাগাল দিতে লাগল…

মেরীর দিদির লোকটি সমস্ত ব্যাপারই বুঝল…তার

চাল-চলন সমস্ত যেন কাঠ হয়ে এল···যেন অপরাধের সমস্ত বোঝার অংশ সে সজ্ঞানে বয়ে বেড়াচ্ছে···ঘরের ভেতরও তারা দুজনে কম কথা বলত ইদানীং···নিতান্ত দরকারী কথা না হলে, তারা কথা বলত না···তবে জীবন যেমন চলত···তেমনি চলতে লাগল···লোকটিও তেমনি আসত, যেত, খেত, শুত···স্ত্রীলোকটিও নিজের কাজ-কর্ম্ম করত···এমন ভাবে কয়েক সপ্তাহ চলে গেল ···তারপর আবার আগেকার সেই স্বাভাবিক জীবন ফিরে এল···মেরীর দিদির স্বামীর মৃতদেহ সকলের স্মৃতি থেকে মুছে গেল।

ঠিক তেমনি সিঁড়ি থেকে ওঠবার-নামবার সময় বাসিন্দারা লোকটিকে আগে যেমন অভিবাদন জানাত, তেমনি অভিবাদন জানাতে লাগল ··মেরীর দিদি যে কি ভয়ঙ্কর স্ত্রীলোক, সেকথাও ক্রমশ কম শোনা যেতে লাগল···মেরীর দিদির ছেলেদের সঙ্গে মহল্লার অন্য সব ঘরের ছেলেদের ঝগড়া প্রায় তেমনিই হ'ত। তবে ইদানীং যখন মেরীর দিদির ছেলে দুটি তাদের মার স্বপক্ষে ঝগড়া করে অন্য ছেলের দলকে প্রায় হটিয়ে দিত, তখন বিপক্ষ দল আর কিছু না পেয়ে বলে উঠত, তোদের মা তো···বেশ্যা···

আন্না খোলা জানালার কাছে দাঁড়িয়ে সব শুনত···

---

## অষ্টম অধ্যায়

খোলা ড্রয়ারের সামনে আন্না দাঁড়িয়েছিল···সে বিছানায় শুয়েছিল, হঠাৎ কি মনে করে, বিছানা ছেড়ে ড্রয়ারের সামনে গিয়ে দাঁড়াল···একদৃষ্টিতে সেই ড্রয়ারের ভিতর চেয়ে রইল···কেন যে চেয়ে রইল···তা সে নিজেই জানে না···

কিছুক্ষণ পরে যন্ত্রচালিতের মত ড্রয়ারের ভেতর হাত দিয়ে সে একখানা পুরানো পোষ্টকার্ড বার করল ···তার কালির আঁচড় প্রায় ঝাপসা হয়ে গিয়েছে···চার বছর আগে, তার স্বামীর মৃত্যু-সংবাদ জানিয়ে সামরিক বিভাগ তাকে যে পোষ্টকার্ড দিয়েছিল···পোষ্টকার্ডখানি হাতে তুলে নিয়ে নীরবে সে যেন তার অক্ষরগুলো বার বার করে পড়তে লাগল···মনে হ'ল সোজা তার বুকের ভেতর দিয়ে কে যেন তপ্ত লৌহ-শলাকা বিঁধে দিল···সে বার বার করে যন্ত্রচালিতের মত বহুবার-পড়া সেই পোষ্টকার্ডখানি আবার বহুবার করে পড়তে লাগল···

হঠাৎ আন্নার মনে হ'ল, যে-কোন মুহূর্ত্তে ত সে ঘরে এসে পড়তে পারে···সেই সম্ভাবনার চিন্তার সঙ্গে সঙ্গে তার মনে আবার শান্তি নেমে এল···সে-ই ত তার সব ···সে···যে তার সব-কিছু জানে···শুধু তার বিবাহিত জীবন নয়···বিবাহিত জীবনের আগে···শৈশবে··· যেখানে সে যা-কিছু করেছে···সে তো তার সব জানে ···জগতে তার সম্বন্ধে অপর আর কেউ যা জানে না, এমন কি সে নিজেও যা জানে না···তা ঐ লোকটি জানে···জানে, কেন না সে তাকে ভালবেসেছে···তার ভালবাসার মধ্যে দিয়েই তো সে তাকে জেনেছে···সেই তো সত্য পরিচয়···তা ছাড়া অন্য কিছু সম্পর্ক, অবাস্তব, অসম্ভব···

পোষ্টকার্ডে তখনো লেখা ছিল, "১৯১৪ খৃষ্টাব্দের ৪ঠা সেপ্টেম্বর যুদ্ধে নিহত"···শুধু ঐটুকুই স্পষ্ট ছিল, আর সব ঝাপসা হয়ে গিয়েছিল···খবরটা কি সত্য নয়? তবে কেন লোকটি বলেছিল, সামরিক বিভাগের ভুল ···ভুল যদি করে থাকে, কি ভুল করেছিল তারা? তার স্বামী যে মৃত, সেইটে ভুল? না, অন্য কিছু? হঠাৎ আন্নার মনে হ'ল, সমস্ত মাথাটা ভারী হয়ে এসেছে···এত ভারী যে সে দাঁড়িয়ে থাকতে পারল না ···কোন রকমে টলতে টলতে, হাতের কাছে যা পেল, তাই ধরে, বিছানার কাছে এল···বিছানায় এসে সে পড়ে গেল···সেইখানেই সেই অবস্থায় অবসন্ন হয়ে সে কখন ঘুমিয়ে পড়ল···

ঘড়িতে ছ'টা-সাতটা বেজে গেল···স্বপ্নহীন সুগভীর নিদ্রায় সে তখন ডুবে গিয়েছে···দেহ, স্বচ্ছ···লঘু··· পিয়ন এসে দরজার গায়ে চিঠি ফেলবার ফাঁক দিয়ে আস্তে একখানা চিঠি দিয়ে গেল···ঠিক সেই সময়, সুগভীর নিদ্রার মধ্যে স্বপ্নের সূচনা হয়েছে···নিস্তব্ধ রাত্রিতে যেমন হঠাৎ বজ্রের প্রথম ধ্বনি জেগে ওঠে··· তেমনি তার অসাড় দেহের মধ্যে কিসের যেন আলোড়ন জেগে উঠল···চমকে সে উঠে বসল···ভীতসন্ত্রস্ত পায়ে দরজার কাছে এগিয়ে গেল···মেঝেতে একটা চিঠি পড়ে রয়েছে···চিঠিটা আগাগোড়া লোহার তার দিয়ে মোড়া ···রিচার্ডের কাছ থেকে এসেছে···

তাড়াতাড়ি চিঠিটা তুলতে গিয়ে দেখল, নিজে রিচার্ড দাঁড়িয়ে রয়েছে···একটা বিরাট আলোর পাঁচিলের বাইরে···রিচার্ড দাঁড়িয়ে আছে, কিন্তু তার কাঁধের ওপর মাথা নেই···চোখ চেয়ে কিন্তু আন্নার দিকে দেখছে···আন্না দেখতে চেষ্টা করছে, চোখ দুটো-কোথায়···এমন সময় অদৃশ্য ঠোঁট তার নড়ে উঠল··· আন্না স্পষ্ট শুনল, রিচার্ড বলছে, কাঁটা-চামচেটা দাও।

সেই কাঁটা-চামচে···যেটার একটা দাঁত ছোট হয়ে গিয়েছিল···আন্না তার হাতে হাত দিল···কিন্তু হাতটা দেখতে পেল না···রিচার্ড চেয়ারে বসে রুটী কাটতে লাগল···নিদ্রার মধ্যে আন্না চমকে উঠল···নিশ্চয়ই স্বপ্ন···কিন্তু রিচার্ডের মাথা কোথায়? অসহ্য যন্ত্রণায় সে চেঁচিয়ে উঠল···আমি আর ঘুমোব না···না··· জাগতেই হবে···জাগবার জন্যে চেষ্টা করতে সে আবার পাশ ফিরে ঘুমিয়ে পড়ল···দেখে, রিচার্ড তার কাছে এগিয়ে এসেছে···আদর করে তাকে বল্ছে···আমি বুঝি গো বুঝি···এতে কিছু যায়-আসে না···ভবিতব্যতা ···আর একটু ঘুমও···এখনি উঠো না···সে আবার ঘুমিয়ে পড়ল···কিন্তু মনে পড়ে গেল চিঠিটা···চিঠিটা খোলা হয় নি···কি আছে তাতে···সে তাড়াতাড়ি উঠে চিঠিটা খুলতে গেল···

হঠাৎ ঘুম ভেঙ্গে গেল ··দরজার দিকে চেয়ে দেখে, মেঝেতে একটা চিঠি পড়ে রয়েছে···সে কি এখনো স্বপ্ন দেখছে? না···স্বপ্ন তো নয়···সে উঠে ভয়ে ভয়ে চিঠিটা তুলে নিল···নানা রকমের লাল-নীল দাগ কাটা···নানা দেশের ষ্ট্যাম্পমারা···চিঠিটা খোলাই ছিল ··রিচার্ডের হাতে লেখা···কি আছে চিঠিতে? পড়তে তার সাহসে কুলোল না···তাড়াতাড়ি সেটাকে নিয়ে পুড়িয়ে ফেলবার জন্যে গ্যাসের উনুনের কাছে গেল···

"আন্না প্রিয়তমে, আমি এখনো জানি না, আমি কাদের কয়েদী···ইংরেজদের···না···জাপানীদের···তবে আমি এখন বন্দী অবস্থায় এক জাহাজে···ছাগল-ভেড়ার মত তারা আমাদের কয়লা-ঘরে পুরে রেখেছে··· জাহাজের খোলে সেই কয়লা-ঘরে যে কি অসহ্য গরম··· তা তুমি অনুমান করতে পারবে না ··আমাদের সঙ্গে আর একটা জাহাজ চলছিল ··পরশু দিন মাইন্ লেগে সেখানা ডুবে গিয়েছে···যদি আমি সেই জাহাজে থাকতুম···চারদিকে মাইন্ ছড়ানো···তার মধ্যে দিয়ে আমাদের জাহাজ চলেছে···কোথায় চলেছে আমরা কেউ-ই জানি না···আমাদের সঙ্গে একজন ডাচ্ম্যান ছিল···সে ছাড়া পেয়ে তার দেশে যাচ্ছে···সেই জন্যে তার হাতে এই চিঠি দিলাম···যদি কোন ভাবে এই চিঠি তোমার হাতে পড়ে···তা হলে···জেনো···এই কথা জানাবার জন্যে···তোমাকে দেখছি···আমার ছোট্ট আন্নাকে আমি ঠিক আগে যে ভাবে দেখতুম···আজও ঠিক সেই ভাবে দেখি···এবং আমাদের নিজের হাতে সাজানো সেই ঘরটিতে যদি আবার কখনো গিয়ে দাঁড়াতে পারি···সেই আশাতেই বেঁচে আছি···"

চিঠিটা মাত্র তিন মাস আগে লেখা হয়েছে··· পোড়াতে গিয়ে আন্না পোড়াতে পারল না···পড়তেই হ'ল···তার সর্ব্ব-অঙ্গ যেন পাথরের মত হিম হয়ে গেল···যেন এই মুহূর্ত্তে তার চোখের সামনে দিয়ে বজ্র ভেঙ্গে পড়ল···চিঠিটা থেকে একটা তীব্র গন্ধ আসছিল···সেই গন্ধ নাকের ভেতর দিয়ে তার শরীরে ঢুকে সমস্ত ভেতরটা তোলপাড় করে তুল্ল···আস্তে আস্তে চিঠিটা সে তাকের একধারে যেখানে শিশি-বোতলগুলো ছিল, সেখানে রেখে দিল···দেহের ভেতরে জঠরে ভ্রূণ-শিশু নড়ে উঠল···মনে পড়ল, এখনো তো দোকান থেকে জিনিস-পত্র আনা হয় নি···যে-কোন মুহূর্ত্তে তার রিচার্ড কাজ থেকে বাড়ী ফিরে আসবে··· দোকানগুলো তো বন্ধ হয়ে যায় নি? বাড়ী এলে, তার রিচার্ড ক্ষিদেয় এক দণ্ড দাঁড়াতে পারে না···কিন্তু চিঠিটা···? চিঠিটা লিখেছে রিচার্ড···দোকান যদি বন্ধ হয়ে গিয়ে থাকে, ডিমওয়ালাদের বাড়ীতে যেতে হবে···যদি আমি সেই জাহাজে থাকতুম···দোকান বন্ধ হোক···মাখনওয়ালার ডেয়ারী অনেক দেরী পর্য্যন্ত খুলে রাখে···

ভাবতে ভাবতে নীচের তলায় চলে এসেছিল··· হঠাৎ কি মনে করে সে আবার ফিরে দাঁড়াল··· সাধারণত যে ভাবে সিঁড়ি দিয়ে ওঠে, তার চেয়ে তাড়াতাড়ি উঠতে লাগল···দরজা খুলে ঘরে ঢুকে আবার চিঠিখানা টেনে বার করল···বার বার করে পড়তে লাগল···নিশ্চয়ই কোথাও ভুল হয়েছে···এ ভুল···এক টুকরো কাগজ···তাতে পেনসিলে লেখা কতকগুলো কথা···শুধু কথা···কোন্ অতীত জীবনের কথা···যে-জীবনের কথা ছিল পোষ্টকার্ডে···বহু যুগ আগেকার অতীত এক জীবন ··কতকগুলো কথা, সে কি বদলে দেবে, ভেঙ্গে দেবে, তার আজকের এই জীবন···যা জীবনের মত সহজ, সুন্দর, স্বাভাবিক হয়ে আজ তার কাছে ধরা দিয়েছে? "আমাদের নিজেদের হাতে সাজানো সেই ঘরটিতে, আমার আন্নার সামনে গিয়ে যদি আবার দাঁড়াতে পারি···"

সে তো দোকানে যাবার জন্যে বেরিয়েছিল··· তবে···ঘরে কি করে এল? সে কি নীচে গিয়েছিল? রাস্তায়? দোকানে? হাঁ সে তো দোকানেই দাঁড়িয়ে··· কিন্তু তার মনে, সে তখনো তার ঘরে দাঁড়িয়ে সেই চিঠিখানা পড়ছে···সে কোথায়?

ডেয়ারীর মালিক, তারই মতন একজন স্ত্রীলোক, বলে উঠল, আজ তোমাকে কেমন যেন ফ্যাকাসে দেখাচ্ছে, আন্না···আর ভাই···মেয়েদের জীবনে

ওঠা-নামা লেগেই আছে···এইমাত্র তোমার স্বামী এসেছিল···আমি জানি তোমার এখন কি হচ্ছে··· আমারো তো পেটে তিন-তিনটে এসেছে···তবে ভয় করবার কিছু নেই···তোমার শরীর তো তেমন দুর্ব্বল নয়···

কার্ল তত্তক্ষণে বাড়ী ফিরেছিল। দেখে, দরজা বন্ধ। আন্না বেরিয়ে গিয়েছে। তালা খুলে ঘরে ঢুকল। ঘরে ঢুকতেই কার্বলিক এসিডের মত একটা গন্ধ তার নাকে এল···সেই চিঠিটার গন্ধ··ঘরের চার-দিকে সে আতঙ্কে চেয়ে দেখে···কি হ'ল? আন্নার কোন বিপদ ঘটেনি তো?

আন্না তখন ডেয়ারীওয়ালীকে জিজ্ঞাসা করছিল, আমার স্বামী এসেছিলেন কেন?

—সেই দুধের কথা বলতে···তোমার জন্যে যে দুধটা যায়···সেটা যেন খাঁটী হয়···তা বাছা কিছুতেই তাকে বোঝাতে পারি না ··

হঠাৎ আন্নার মনে পড়ল, ইতিমধ্যে তো সে বাড়ী ফিরেছে···ঘরে ঢুকেছে তাড়াতাড়ি সে ফিরল···সে স্পষ্ট দেখতে পেল, তার রিচার্ড দরজার সামনে মুখ গম্ভীর করে দাঁড়িয়ে আছে···সেই চিঠিটা··আন্না ঠিক করল···সে বলবে···রাস্তায় আসতে আসতে সে নিজের মনে বল সংগ্রহ করে নিল···যদি ভয়ঙ্কর এসে থাকে, তা হলে তাকে এড়িয়ে গেলে তো চলবে না···তার মুখোমুখি গিয়ে দাঁড়াতে হবে···

—

## নবম অধ্যায়

কার্ল তখনো দরজার সামনে দাড়িয়েছিল। তার মনে শুধু এই ভয় হচ্ছিল, তার অসাক্ষাতে হয়ত আন্নার একটা কঠিন কিছু রকম বিপদ ঘটেছে··হয়ত অকাল-প্রসবের বেদনায় সে মারা গিয়েছে···ভাবতে ভাবতে তার মনে হ'ল, সে যেন রেল-লাইনের ওপরে দাঁড়িয়ে আছে···তার সামনে দিয়ে তীব্র বেগে একটা এঞ্জিন আসছে···ভাগ্য ··

এমন সময় পায়ের শব্দে সে ফিরে দাঁড়াল···আন্নার পায়ের শব্দ··আন্নার ছাড়া এ পায়ের শব্দ আর কারুরই হতে পারে না···

—এই যে···আন্না···আমার আন্না··কি হয়েছে আন্না?

দরজার সামনে তারা দুজনে মুখোমুখি দাঁড়িয়ে··· সোজা তার মুখের দিকে চেয়ে আন্না বলে, আমার স্বামীর কাছ থেকে একখানা চিঠি পেয়েছি···

কার্লের মনে পড়ে গেল···একদিন তারা যখন দুজনে একসঙ্গে সেই জনমানবহীন তেপান্তর মাঠে কারা-জীবন যাপন করত, কার্ল জিজ্ঞাসা করেছিল, আচ্ছা, ধর, তোমার এই দীর্ঘ অনুপস্থিতিতে তোমার স্ত্রী যদি বিশ্বাসঘাতকতা ক'রে আর একজনের সঙ্গে থাকে··· রিচার্ড সেদিন উত্তরে যা বলেছিল, তার কানে বাজতে লাগল···তাতে তোমার কি? আন্না যা করে সে আমি বুঝব···তুমি ও-সব নোংরা কথা উচ্চারণ করবার কে হে? তার মনে পড়ল, সে ক্ষিপ্ত হয়ে হাতের কোদালটা তুলেছিল···কার্ল দেখল, সেই কোদালটা যেন আন্নার মাথার ওপরে ঝুলছে···

কিন্তু আন্না কি সত্যই তাকে প্রতারিত করেছে? এ যে এক সম্পূর্ণ স্বতন্ত্র ব্যাপার! আন্নাকে ধরে সে ঘরের ভিতর নিয়ে এল···আন্না হাতের কাগজের পুঁটলী টেবিলের ওপর রেখে দিল···নীরবে চেয়ারে বসে সে কার্লের মুখের দিকে চেয়ে রইল···যেন তার বলবার আর কিছু নেই···ভাগ্যকে···ভাল-মন্দ নির্ব্বিচারে যে-ভাবে গ্রহণ করতে হয়···যেন সে সেই ভাবে গ্রহণ করেছে···তার মুখের প্রত্যেক নীরব রেখা এই কথাই স্পষ্ট করে বলছিল, যা আসে আসুক, আমার আর দ্বিতীয় পথ নেই···যদি ফিরে এসে, সে আমাকে মেরে ফেলে, আমি বাধা দেব না তাতেও···পালাব না···

কার্লও পালাবে না···পুরুষ মানুষ সে···বহু সংগ্রাম, বহু দ্বন্দ্ব, ভাগ্যের সঙ্গে অহর্নিশ হাতাহাতি করে, সে এই ভবিতব্যতাকে চরম আশ্রয় বলে গ্রহণ করেছে···এবং সে-সংগ্রামের শেষে যদি মৃত্যু আসে, আসুক···মৃত্যু···সে বরঞ্চ ভালো···কিন্তু আন্নাকে ছেড়ে দেওয়া···সে কখনই হতে পারে না···

সে আজ সব কথা আন্নাকে বলে···বাইরের অন্ধকার তখন ঘরে এসে অন্ধকারে ঘরের আর সব ছেয়ে ফেলেছে···কার্ল বলে আন্না শোনে···

চার বছর ধরে সেই নির্জন তেপান্তর মাঠ···দিনের পর দিন···শুধু দুটি প্রাণী মুখোমুখি···সে নির্জনতায় আর কিছু নেই···গ্রীষ্মের দিনে মাঠে···শীতের দিনে কয়েদী-তাঁবুতে···কোন কথাই আজ সে গোপন করল না···প্রতিদিন···প্রতি-মুহূর্ত্ত তাদের মধ্যে যে-সব কথা হ'ত···আন্না স্থিরনেত্রে শুনে চলেছিল···কি করে রিচার্ডের মুখ থেকে আন্নার কথা শুনতে শুনতে সে তার নিজের মনে, আন্নার ধ্যান-মূর্ত্তি গড়ে তুলেছিল···আজ কোন কথাই সে গোপন করবে না···সে চায় তার মনকে আজ স্বচ্ছ-নগ্নরূপে আন্নার সামনে তুলে ধরতে··· তার চোখের সামনে প্রেমকে মহীয়ান্ করে তুলে

ধরতে···যে-প্রেম আছে তাকে ছাড়িয়ে তার সমস্ত অস্তিত্বকে আচ্ছন্ন করে ফেলেছে···

মাঝে মাঝে আন্না প্রশ্ন করে, সে উত্তর দেয়, যেন সে নিজেকেই উত্তর দিচ্ছে এমন ভাবে···

"একদিন রিচার্ড আমাকে বললে, আন্না আমার ভাল লাগে ··যেমন ভাল লাগে প্রত্যেক অনুরক্ত স্বামীর তার সাধ্বী স্ত্রীকে···এবং আমি জানি···সে-ও আমাকে ঠিক তেমনি ভালবাসে···যেমন ভালবাসে প্রত্যেক সাধ্বী স্ত্রী তার অনুরক্ত স্বামীকে···আমি জানি, আন্না আমার সেই সাধ্বী স্ত্রী···সেই দিন, সেই মুহূর্ত্তে, সহসা আমি তোমাকে দেখতে পেলাম, আন্না···তুমি দাঁড়িয়ে আছ বন-বীথির এক পাশে···ঠিক সেই বন-বীথির এক পাশে যেখানে তোমাতে আমাতে বেড়াতে গিয়েছিলাম···তুমি অপেক্ষা করে দাঁড়িয়েছিলে···তোমার চার পাশ দিয়ে সন্ধ্যা নেমে আসছে···সেখানে তুমি ছাড়া আর কেউ কোথাও নেই···যেই তোমাকে দেখলাম···সেই দেখার আলোয় দিব্যমূর্ত্তিতে তুমি আমার মনে আবির্ভূত হলে···তোমাতে আমার সমস্ত মন ছেয়ে গেল···তুমি অপেক্ষা করে আছ···তুমি আমারই জন্য অপেক্ষা করে আছ···আমিই তোমার রিচার্ড···সেই মুহূর্ত্ত থেকে, দিবসে, নিশীথে, স্বপ্নে, জাগরণে, তুমি আমার সঙ্গে আছ, আমি তোমার সঙ্গে আছি··· সেইক্ষণ থেকে তোমাকে চিনেছি, দেখেছি··· তোমার অতীত, বর্ত্তমান, ভবিষ্যৎ সমস্তই স্পষ্ট দেখেছি···

আপনা থেকে আন্নার চোখ বন্ধ হয়ে আসে··· আপনা থেকে সে কার্লের দিকে এগিয়ে যায় ··ওঠে ওষ্ঠ দিয়ে নীরবে দেহগন্ধময় সেই অন্ধকারে তারা বসে থাকে···এই পরিপূর্ণ মিলনের দ্বারে মহাকাল যেন ক্ষণকালের জন্য স্তম্ভিত হয়ে দাঁড়িয়ে পড়ে···এ পরম মুহূর্ত্ত মানব জীবনে বড় দুর্ল্লভ, কেন না ছায়ার মত তার পাশে দাঁড়িয়ে থাকে, জীবন-যাপনের জড়বেদনা··· শুধু এক নিমেষের এ দুর্ল্লভ মুহূর্ত্ত···তারপর, চক্ষের নিমেষ ফেলতে যতটুকু সময় লাগে, তারই মধ্যে আবার সুরু হয়ে যায় মহাকালের অন্ধ অভিযান···নির্ম্মম··· নিষ্ঠুর···

আন্না বলে, যদি সে না দেয়, তাহলে তো আমরা থেমে যাব···

অন্ধকারের বুকে চোখ রেখে কার্ল বলে, থেমে যাব···হয়ত সেই হবে আমাদের একমাত্র পথ-চলা···

এক নিমেষের জন্যে তারা দুজনে একসঙ্গে অনুভব করে, মৃত্যুর বেদনা···সেই অনুভূতিটুকুর মধ্যে আবার ক্ষণিকের জন্য জেগে ওঠে···জীবন-বৃন্তে সেই তুষারশুভ্র পরম-ক্ষণ···

রাত্রির আহারের আয়োজনে প্রতিদিনের অভ্যাস-মত, আন্না নিজেকে ভুলিয়ে রাখতে চায়···কার্ল চলে যায় তার অসমাপ্ত কাজ শেষ করে আসতে···কিন্তু সেই রান্না, সেই থালা-বাটি ধোয়া-মাজা, সেই নিত্য-নৈমিত্তিক খাওয়া-দাওয়া, কাজ-কর্ম্ম, মনে হয় যেন তাদের স্বাভাবিক ভারটুকু পর্য্যন্ত আর নেই···যেন প্রত্যেক জিনিস তার অস্তিত্বের মূল্যটুকু পর্য্যন্ত হারিয়ে ফেলেছে ···সেই দিন থেকে তাদের জীবনের পরিধি যেন দুদিক থেকে এসে একটা ফাঁকের মুখে দাঁড়িয়ে রইল ··কিসের যেন অপেক্ষায়···সেই দিন থেকে তাদের জীবন হ'ল শুধু অপেক্ষা করে থাকা···যে অপেক্ষার মধ্যে জীবন আপনা থেকে আপনি নিঃশেষিত হয়ে যায়···

কার্ল বার বার করে সেই চিঠিখানা পড়ে···দুই হাতের মুঠী দিয়ে মাথার চুল ধরে সে এক দৃষ্টিতে সেই চিঠির দিকে চেয়ে থাকে, যেন সেই কয়েক ছত্র লেখার মধ্যে কি এক দুরূহ জিনিসের সে সন্ধান করছে···

অর্দ্ধস্ফুট ভাবে সে পড়ে, "আমরা চলেছি··· চারদিকে মাইন ছড়ানো···" হঠাৎ তার অচেতন-রাজ্য থেকে কি এক সংগোপন ইচ্ছা রক্তের মধ্যে দিয়ে ভেসে ওঠে···

—হয়ত···

সে আর বলতে পারে না।

আন্না বুঝতে পারে, সে কি বলতে গিয়ে বলল না ···আপনা থেকে তার চোখ দুটো মাটির দিকে নত হয়ে আসে···

তারা দুজনেই বুঝল, সহসা তারা জীবনের এমন জায়গায় হাত দিয়ে ফেলেছে, যেখানে অপরাধ আপনা থেকে ফেটে পড়ে, কালো আলকাৎরার মত।

দুটি পাথরের মূর্ত্তির মত তারা দুজনে দেয়ালের গায়ে হেলান দিয়ে উপরের দিকে চাইল ··অন্ধকারে যে জায়গায় এসে তাদের দুজনের দৃষ্টি এক হয়ে মিলে গেল, সেখানে দেখে, রিচার্ডের দাবীর ঊর্দ্ধে তাদের ভালবাসার অম্লান শতদল ফুটে রয়েছে ·সেই চেতনার সঙ্গে সঙ্গে তাদের মন থেকে রিচার্ডের মৃত্যুর সংগোপন আকাঙ্ক্ষা মুছে গেল এবং তারা প্রস্তুত হ'ল, যদি দামই দিতে হয়, নিজেদের মৃত্যুমূল্যে তা চুকিয়ে দিতে···

দুটি প্রাণীর এই যে নিঃশেষ মিলন, যার স্পর্শে আপনি ফুটে ওঠে জীবনের অব্যক্ত সব অর্থ, কোথা থেকে এনে দেয় পরম শক্তি, যার বলে, শত দুঃখ-দৈন্য,

ঝড়-ঝঞ্ঝা, এমন কি ক্ষুৎ-ব্যাধি ও মৃত্যুকেও তুচ্ছ করে সে বলে, আমি আছি, সেই চরম সত্য।

দেখতে দেখতে এল নভেম্বর মাস। সমগ্র য়ুরোপের ওপর একটা পাতলা বরফের চাদর কে যেন বিছিয়ে দিল, তার তলায় রক্তের নদী চলতে চলতে বরফের মত জমাট হয়ে গেল···সারা য়ুরোপের শ্মশান-ক্ষেত্রের ওপর মৃতদেহদের কে দিল ঢেকে···রাজা সিংহাসন হারাল···বংশকে বংশ উচ্ছিন্ন হয়ে গেল··· গত দিবসের সৌধশালিনী নগরীর ভগ্নস্তূপে স্তূপে বন্য শার্দ্দূলের মত ঘুরে বেড়াতে লাগল, ক্ষত-বিক্ষত দেহে সৈন্যের দল···

মানুষের দেহ নিয়ে যুদ্ধের কারবার···সে কারবারে মাঝে মাঝে চলতে থাকে বন্দী মানুষের আদান-প্রদান ···আন্নাদের মহল্লায় খবর এল··য়ুরোপে সুরু হয়েছে বন্দীর আদান-প্রদান···ছাড়া পেয়ে কয়েকজন ফিরেও এল তাদের মহল্লায়···কার্ল আর আন্না নীরবে অপেক্ষা করেছিল···হয়ত এই মুহূর্ত্তেই রিচার্ড দরজা ঠেলে ঘরের ভেতর এসে দাঁড়াবে···তারা তাই দরজার দিকে চেয়ে অপেক্ষা করে আছে···আজ না হয়, কাল···কাল না হয়, এক সপ্তাহ পরে···এক মাস পরে···এক বছর পরে···সে ফিরে আসবে···হয়ত না-ও ফিরে আসতে পারে···তারা চেয়ে থাকে···

কার্লের সমস্ত ভাবনা, তার সমস্ত চেতনা যেন জল থেকে বরফের মত জমে হিম হয়ে গিয়েছিল··· গতিহীন, অসাড়···সে ভাবে, মৃত্যু···সে তো ভাল··· কিন্তু বিচ্ছেদ···সে মৃত্যুর চেয়ে মারাত্মক···আন্না মনে মনে কামনা করত, সে চরম আশঙ্কার লগ্ন দ্রুত এগিয়ে আসুক···যা হবার তা হয়ে যাক···এই আশা আর অবাঞ্ছনীয় মৃত্যুর অনিশ্চিত দোলায় নিশি-দিন দোলা অসহ্য।

প্রতিবেশিনীরা এসে তাকে শোনাত, যারা ফিরে এসেছে, তাদের সংসারে কি নিদারুণ সব কেলেঙ্কারী হচ্ছে···সেদিন শুনল, কাদের ঘরে এমন ব্যাপার হয়েছে যে, যে-কোন মুহূর্ত্তে একটা খুনোখুনি হয়ে যাবে। সমস্ত বাড়ী সেই আতঙ্কে যেন দুলছে···

কার্ল যে কাজ করছিল, সে কাজটা প্রায় যাবার মতন হয়েছে···তার মালিকরা তাকে দূরে আর একটা কোন্ কারখানায় তাদের দরকারে পাঠাবে বলে তাকে জানায়, সে যেতে রাজী হয় নি···কাজে যাবার জন্যে বাড়ী থেকে বেরিয়ে রাস্তায় দাঁড়ালেই তার মনে হয়, যদি ইত্যবসরে রিচার্ড বাড়ীতে ফিরে আসে··· সারা দিন সেই অনিশ্চিত বেদনার আশঙ্কায় সে কাজে ভাল করে মন দিতে পারে না···এমন কি নিদ্রাতেও সেই চিন্তা স্বপ্ন হয়ে তাকে আচ্ছন্ন করে রইল···

একদিন সকাল বেলা কারখানায় যাবার জন্যে সে ট্রামে উঠেছে···কিছুদূর যাবার পর হঠাৎ চমকে উঠল ···সে যেন স্পষ্ট দেখল, তাদের পাশ দিয়ে ঘরমুখো যে ট্রাম চলে গেল, তাতে রিচার্ড বসে আছে···

সে যেন স্পষ্ট দেখতে পেল···তাড়াতাড়ি ট্রাম থেকে নেমে পড়ল···রাস্তায় নেমে পাগলের মত সে ছুটতে আরম্ভ করল···ঐ তো সামনে আর এক মোড়ে সৈনিকের পোষাক-পরা কে যেন নামল···সে দ্রুত··· আরো দ্রুত চলতে লাগল···লোকটা তো তাদেরি বাড়ীর দরজায় ঢুকল···তাড়াতাড়ি দরজার সামনে এসে দাঁড়াতেই কার্লের মনে হ'ল, তার বুকে যেন সজোরে হাতুড়ির ঘা দিচ্ছে··ঐটুকু দরজার আড়াল, সে যেন কাটিয়ে ঢুকতে পারছে না তাহলে, সে যা দেখেছে, তা ভুল নয় ··সেই চরম লগ্ন তাহলে এতদিন পরে এল··· মন্ত্রমুগ্ধের মত ধীরে ধীরে সে সিঁড়ি দিয়ে ওপরে উঠতে লাগল···ঘরের দরজার সামনে এসে আবার সে দাঁড়িয়ে গেল···সমস্ত দেহ তার ঝিম্‌ঝিম্ করছে···দরজাটুকু ঠেলে ভেতরে ঢুকবে সে শক্তি পর্য্যন্ত তার নেই···

সে জানে না···কখন দরজা ঠেলে ভেতরে ঢুকেছে ···চারদিকে চেয়ে দেখেছে···কই, ঘরে তো কোন সৈনিক নেই···আন্না একা খোলা জানালার কাছে বাইরের দিকে চেয়ে অপেক্ষায় রয়েছে···নিবাত-নিষ্কম্প দীপশিখার মত···সে-ও অপেক্ষা করে আছে···হঠাৎ তাকে সেই ভাবে ফিরে আসতে দেখে, আন্না আদৌ বিস্মিত হ'ল না···তেমনি নিস্পন্দ দাঁড়িয়ে দেখল, কার্লের মুখ মড়ার মুখের মত বিবর্ণ হয়ে গিয়েছে···

কোন কথা না বলে, কার্ল জানালার কাছে এগিয়ে গেল, নীরবে আন্নার মুখখানি একবার তার বুকের মধ্যে টেনে নিল···তারপর তেমনি নীরবে আবার বাইরে চলে এল···

কারখানার দেরী হয়ে গিয়েছে···

---

## দশম অধ্যায়

চাঁই-চাঁই বরফ ঠেলে, ধীরে, অতি ধীরে, পরিতৃপ্ত অজগরের মত, একটা বৃহৎ ট্রেন চলেছে···এত বৃহৎ যে এক ষ্টেশনে তার এঞ্জিন আছে, পেছনের শেষ গাড়ীটা তখনো শেষ ষ্টেশনের লোক তাদের চোখের সামনে দেখতে পাচ্ছে···

যুদ্ধের ফেরৎ সৈন্যরা বাড়ী ফিরে আসছে…ট্রেণের বাইরে থেকেই বোঝা যায়…তাদের বোঁচকা, বন্দুকের ডগা…আটাশোঁটা সব বেরিয়ে আছে…

"মাত্র দশটি ঘোড়ার জন্যে" যে কামরাখানা, সেটাতে উঠেছে অন্তত তার দশগুণ ঘোড়-সওয়ার…সারা ট্রেণে নিয়মমত জায়গা ছিল তিন হাজার লোকের…সেখানে ফিরছে দশ হাজার লোক…দশ হাজার সৈন্য…ঘর-মুখো মানুষের দল…

সেই অসম্ভব বোঝা নিয়ে অসম্ভব, কুৎসিত বরফের দেশের মধ্য দিয়ে ধীরে ধীরে ট্রেণ চলেছে…

এঞ্জিনের যা সাধারণ গতি-বেগ তার দশ ভাগের এক ভাগও নেই…কখন ছাড়বে, কখন পৌঁছবে…আজ আর তার কোন ব্যবস্থা নেই…টাইম্-টেবিল ছাপানো আছে এই মাত্র…

চলতে চলতে এঞ্জিন প্রায়ই থেমে যায়…তারপর ড্রাইভার এঞ্জিন থেকে নেমে অনেক কসরৎ করে সামনের রাস্তা পরিষ্কার করে, তবে এগোয় …পুরোনো এঞ্জিন…তার খাদ্যও আজ সম্পূর্ণ জোটে না…কয়লার সঙ্গে অর্দ্ধেক বালি আর পাথর…

লাইনের ধারে ধারে একজন লোক সাইকেল করে ট্রেণের সঙ্গে সঙ্গেই যাচ্ছিল…মাঝে মাঝে ট্রেণের আরোহীরা তার সঙ্গে ভাষার আদান-প্রদান করছিল… সে-ও নিশ্চিন্ত ভাবে, তাদের সঙ্গে আলাপ করতে করতে চলেছে…

—তা তো হবেই…

—বিপ্লব! বিপ্লব!

—তার আর বাকি কি!

—সব বদলে যাবে…

—নিশ্চয়ই!

মাঝখানে ট্রেণটা হঠাৎ থেমে গেল…

সাইকেল-শুদ্ধ সে ট্রেণে উঠে পড়ল…

টিকিটের বালাই নেই…টিকিট-চেকারও নেই। কামরাগুলোর ভেতর মানুষের দেহের বাসি গন্ধ…তার সঙ্গে সস্তা সিগারেট বা সিগারেটের ধোঁয়া মিশে একটা চলন্ত ছোটখাটো নরকের আবহাওয়া তৈয়ারী করেছে…

জানলার কাছে একজন সৈনিক বসেছিল…এদিক্-ওদিক্ চেয়ে তার পকেট থেকে একটা চকোলেট বার করল…যে-দেশের মধ্যে চলেছে, সেখানে চকোলেটের গন্ধ-বাষ্প পর্য্যন্ত নেই…যে-দেশে এখনো চকোলেট পাওয়া যায়, এ সেই দেশ থেকে বহু কষ্টে সংগৃহীত জিনিস…বহু মূল্য তার…কাউকে না দিয়েই সে খায়… কিন্তু সকলের দৃষ্টি এড়াতে পারে না…

—হ্যালো! আরে…চকোলেট খাচ্ছ? কোথায় পেলে?

—ইস্…চকোলেট!

আর একজন জিজ্ঞাসা করে, আসল?

পাশের সহযাত্রী বলে, দেখি একটু শুঁকে! দেবে কি না দেবে ভাবতে ভাবতে, পাশের যাত্রীটি চকোলেটটি টেনে নিয়ে শুঁকে দেখে…তার অধিকাংশ দেহটি তখনো রূপোলী কাগজে মোড়া…সকলের দৃষ্টি সেই চকোলেটের ওপর…যেন নরকের আকাশে একটা তারা উঠেছে…

চুপ্‌চাপ্…কেউ কোন কথা বলে না…কিন্তু প্রত্যেকের মুখ-চোখ যেন সেই এক পাত চকোলেটটুকুর জন্যে কত কথা বলতে চাইছে…বলতে পারছে না…

যার চকোলেট্, সে কি সৌভাগ্যশালী লোক! লোকটা বুঝতে পারে না, কি করবে…পকেট থেকে একটা ছোট ছুরি বার করে, তাই একটু একটু করে খানিকটা চকোলেট কাটল। তারপর সেই এক এক টুকরো, কোন কথা না বলে, সহযাত্রীর হাতে দিল… এতটুকু যে প্রত্যেকের আঙুলে লেগে রইল…তারপর বাকি পাতটুকু পকেটে রেখে দিল।

কে একজন বলে উঠল, রেখে দিলে যে?

—ছেলেদের জন্যে…বাড়ীতে অনেকগুলো ছোট ছোট ছেলে-মেয়ে আছে আমার…

কেউ আর কিছু বলে না। লোকটা জামার ভেতর থেকে একটা ময়লা ফটো বার করে দেখায়, তার ছেলেমেয়েদের নিয়ে তার স্ত্রীর ফটো। যেন তাকে জবাব দেবার জন্যে, অন্য সব সৈনিকেরা নিজের জামার ভেতর পকেটে হাত দেয়…প্রত্যেকেই বার করে একখানা করে ফটো…তাদের চেহারা, পোষাক, সব কিছুর যতই ময়লা, পুরোনো…

এর ফটো ও টেনে নিয়ে দেখে…ওর ফটো সে টেনে নিয়ে দেখে…এই ভাবে ফটোগুলো হাতে হাতে সারা কামরায় ঘুরে বেড়ায়…সেই সঙ্গে সকলে এক-সঙ্গে বলতে আরম্ভ করে, যে যার সংসারের গল্প… উচ্ছ্বাস, স্মৃতি, হা-হুতাশ…

কি-হতে-পারত, কি হ'ল না…শুকনো কণ্ঠস্বর ভিজে আসে সবাই বলে…কেউ শোনে…কেউ শোনে না…ঘর-ছাড়া মানুষের দল মৃত্যুর মুখ থেকে ফিরে চলেছে ঘরের দিকে…সঙ্গে তাদের কিছুই নেই… আছে শুধু ঘরে-ফেরবার আকুল বাসনা…

চকোলেটের সৌভাগ্যশালী মালিকের সামনেই

রিচার্ড বসেছিল…রিচার্ড তার ফটোখানা ঘুরিয়ে-ফিরিয়ে দেখে, তার হাতে ফেরৎ দিয়ে দিল…তার বদলে নিজের জামার পকেট থেকে সেই-ই কোন ফটো বার করতে পারল না…

"ঐটেই আমার মস্ত-বড় ভুল হয়ে গিয়েছিল… আমার স্ত্রীর একখানাও ফটো সঙ্গে ছিল না…এই ক'বছর ধরে তার জন্যে কম অনুতাপ হ'ত…একদিন… দুদিন নয়…চার চার বছর…এখন কি রকম দেখতে হয়েছে…কে জানে…?

তার শেষের কথার উত্তরে কে একজন রসিকতা করে বলে উঠল…ফিরে গিয়ে দেখবে…"ঠিক স্বাভাবিক অবস্থাতে"ই আছে !

একদল সৈনিক হেসে উঠল। ট্রেণটা হঠাৎ যেন ধাক্কা খেয়ে নড়ে উঠল…তার পরেই থেমে গেল… এমনি করেই সে এগিয়ে চলেছে…আবার ট্রেণের মধ্যে কথাবার্ত্তা চলতে থাকে…বসবার জায়গায় যে সবাই বসে আছে, তা নয়, বস্তা, লাগেজ…তারই ওপর পিঠে পিঠ দিয়ে তারা বসে চলেছে…দরজার দিকটা তো বস্তায় আর লাগান বন্ধ…

ট্রেণটা কোথায় এসে থামল দেখবার জন্যে রিচার্ড কোন রকমে জ'নালার ফাঁকের ভেতর দিয়ে বাইরে লাফিয়ে পড়ল…পা ছাড়িয়ে হাঁটবার চেষ্টা করল…যেন দেখছে পাগুলোর চলবার শক্তি আছে কি না… বস্তাবন্দী হয়ে এত দূরের পথ আসতে আসতে অঙ্গ-প্রত্যঙ্গ সব প্রায় অসাড় হয়ে এসেছে…

রিচার্ডের মতন প্রত্যেক কামরা থেকে কেউ না কেউ নামলই। তারা প্রত্যেকেই মাটিতেই পা দিয়ে, সর্ব্বাঙ্গ এলিয়ে হাই তুলে, হাত-পা ছুঁড়ে দেখে নিল, শরীরের অঙ্গ-প্রত্যঙ্গগুলো সব যথাস্থানে আছে কি না…

রিচার্ডের হেঁটে দেখবার একটা বিশেষ কারণ ছিল…কারণ, ছাড়া পাবার কিছুদিন আগে, হঠাৎ তার একটা পা জখম হয়ে যায়…পায়ের ওপর দিয়ে একটা ভারী লোহার চাকা চলে যায়…

খোঁড়াতে খোঁড়াতে সে কয়েক পা এগিয়ে গেল… সামনেই শাদা বরফের চাঁই…তার ওপর গিয়ে দাঁড়িয়ে …দূরে কি-যেন দেখবার চেষ্টা করলো…সারা দেহ থেকে, ভগবানের শ্রেষ্ঠ সৃষ্টি মানুষের দেহের যে-সব স্বাভাবিক সৌন্দর্য্য দিয়েছিলেন, মহাযুদ্ধ যেন তা চেঁছে-ছুলে বার করে নিয়েছে…শাদা বরফের চাঁই থেকে যখন সে আবার ট্রেণের দিকে ফিরে আসছিল, তখন মনে হচ্ছিল যেন, পৃথিবীর গহ্বর থেকে ক্ষুধার্ত্ত আদিম বন্য প্রাণী দুর্ভিক্ষের তাড়নায় যেন হামাগুঁড়ি দিয়ে আবার পৃথিবীর ওপর দিয়ে চলেছে…কুৎসিত বীভৎস…

তবুও সে ভাবে…আর ঘণ্টা কয়েকের মধ্যেই সে গিয়ে দাঁড়াবে…সেই ঘরে…তার আন্নার সামনে…

ঠিক সেই সময় আন্নাকে ধাই আশ্বাস দিচ্ছিল… ভয় নেই…সব ঠিক আছে…সব ঠিক আছে…

যদিও তার দেহে কোন বিশেষ যন্ত্রণা হচ্ছিল না, কিন্তু কার্ল কিছুতেই শুনল না, একজন পাস-করা ধাত্রীকে নিয়ে এসে তাকে ভাল করে পরীক্ষা করে দেখাল…

—চমৎকার স্বাস্থ্য…দেখলে চোখ জুড়িয়ে যায়… উঃ,…যে সব কেস আমাকে রোজ দেখতে হয়…তার তুলনায় তোমার দেহ তো অপ্সরীর দেহ !

বৃদ্ধা ধাত্রী হাসতে হাসতে বলে…

পরিপূর্ণ নগ্নদেহে আন্না শুভ্র বিছানায় শুয়েছিল… ঘরেতে আপেল সিদ্ধ হচ্ছিল…তার মধুগন্ধে ঘরটা ভরে গিয়েছিল…

এদিকে রিচার্ড…একগাল দাড়ি…আর জটা-পড়া চুল নিয়ে কামরার জানালার মধ্যে দিয়ে মুখ বাড়াল… দুটো হাত ভেতরে দিয়ে ঢুকিয়ে দিতে কয়েক জন সহযাত্রী ধরে টানল…বন্য জন্তুর মত লাফিয়ে রিচার্ড আবার গাড়ীর ভেতর ঢুকল…

সন্ধ্যের মুখে ট্রেণটা একটু একটু করে শহরের মধ্যে ঢুকতে আরম্ভ করল…শহরের আশে-পাশে ছোট-খাট বাড়ীর পাশ দিয়ে…কারখানাগুলোর গা ঘেঁসে… কার্ল তখন সেই কারখানার কোন একটা কারখানাতে বসে ভাবছিল…

সারা পথ গাড়ীর ভেতর সকলে একসঙ্গে এসেছে…কথায় কথায় প্রত্যেকের মনের খবর প্রত্যেকেই জেনেছে…

কথা আর কথা আর কথা…কিন্তু গাড়ীটা যতই শহরের কাছে এগিয়ে আসতে লাগল…ততই তাদের কথাবার্ত্তা যেন ক্রমে কমে আসতে লাগল…

কথার বদলে তারা যেন কেমন করে এ-ওর মুখের দিকে চায়…কথা তারা আর বলতে পারে না…তাদের মন চলে গিয়েছে…তাদের বাড়ীতে…তাদের ঘরে… যারা তাদের জন্যে অপেক্ষা করে আছে…অন্তত অপেক্ষা করে যাদের থাকবার কথা…তাদের মধ্যে…

রিচার্ডের এক অসাধারণ ঐশ্বর্য্য ছিল…সে হ'ল তার অস্বাভাবিক মানসিক স্থৈর্য্য…কোন সুখ…বা কোন বেদনা হঠাৎ তাকে বিচলিত করে তুলতে পারত না…একটা সীমা ছিল, যার মধ্যে তার মন কোন সুখ

বা কোন দুঃখেই জ্বলে উঠত না···অন্তত বাইরে তার প্রকাশ কেউ দেখতে পেত না···

কারা-জীবনের প্রতিদিনকার যে লাঞ্ছনা, সীমাহীন যে তিক্ত বেদনা, নিমেষে নিমেষে যা মানুষের দেহ-মনকে কুরে-কুরে খেয়ে ফেলে, যা তার অধিকাংশ সহযাত্রী বন্দী-বন্ধুদের মন থেকে আত্মমর্য্যাদার শেষ চিহ্নটুকু পর্য্যন্ত ধুয়ে-মুছে ফেলে দিয়েছিল, তাকে কিন্তু ভেতর থেকে এতটুকুও ছুঁতে পারে নি।

যতক্ষণ সে বুঝত, তার সহ্যের সীমা-রেখার মধ্যে সব আছে, ততক্ষণ তার ভাব-হাব দেখে বোঝবার কোন উপায়ই থাকত না যে, তার মনে কোন কিছু ঘটছে। সে নিজেও মনে করত যে, তেমন কিছুই ঘটে নি।

তার মনে পড়ে, শুধু একবার তার মনের সেই বাঁধ ক্ষণিকের জন্যে ভেঙ্গে গিয়েছিল।

সারা দিন মাঠে মাটি কেটে, শ্রান্ত-ক্লান্ত-ভগ্নদেহে যখন সন্ধ্যা বেলা সে ছাউনীতে ফিরে এসেছিল সেদিন পাথরের থালা তুলে যেই সে খেতে যাবে···অমনি··· বিনা কোন কারণে, প্রহরীটা এসে, তার হাত থেকে থালাটা কেড়ে নিয়ে ছুঁড়ে মাটিতে ফেলে দিল···সামান্য সেই কয়েদীর খাদ্য ধূলোয় ধূলো হয়ে গেল···তার ওপর বুট-শুদ্ধ পা তুলে দিয়ে লোকটা চীৎকার করে বলে উঠল···কুড়িয়ে খা···খা কুড়িয়ে···কুকুর···

রিচার্ড স্তম্ভিত হয়ে চেয়ে ছিল···এমন সময় সজোরে সেই লোহার থালাটা তুলে তার মুখে আঘাত করল··· খাবার থালায় নিজের মুখের রক্ত লেগে লাল হয়ে গেল···

তখন তার মুখের চেহারা দেখে বোঝবার অবশ্য কোন উপায় ছিল না যে, তার মনের ভেতর তখন কি হচ্ছিল···একটা এঞ্জিন—অনেক দিন ধরে যেন তা অচল হয়ে পড়েছিল···হঠাৎ তার একটা যন্ত্রের ওপর আজ চাপ পড়েছে···

সে ধীরে ধীরে সেখান থেকে সরে গেল···খুব জোরেও নয়···খুব আস্তেও নয়···প্রতিদিন যেমন ভাবে সে চলে···কিছু দূরে একটা জায়গায় একটা মস্ত বড় লোহার কুড়ুল পড়েছিল···আস্তে আস্তে সেই কুড়ুলটা তুলে নিল···

তার মনে তখন সে স্থির করে ফেলেছে যে, সেই কুড়ুল দিয়ে প্রহরীটাকে সেইখানেই মেরে ফেলবে···সে জানে, তার আধ ঘণ্টা পরে তাকেও মরতে হবে··· কিন্তু সে নিরুপায়···যতক্ষণ তার সহ্যের সীমার মধ্যে ছিল, সে সহ্য করেছে···এখন তার মধ্যে যে-সব কল-কব্জা নড়ে উঠেছে···তার ওপর কোন অধিকার তো তার নেই···সুতরাং ফলাফল সম্বন্ধে ভাববারও তার কোন প্রয়োজন নেই···সহ্য করাও তার পক্ষে যেমন সহজ স্বাভাবিক ছিল, আজ সেই প্রহরীটাকে মেরে ফেলাও তেমনি সহজ, স্বাভাবিক···

তেমনি ধীরে ধীরে সে ফিরে এল···কুড়ুল তুলে দেখে···লোকটা সেখানে নেই···সেখান থেকে চলে গিয়াছে···

রাত্রির শেষ প্রহরে সে আবার আসবে···রিচার্ড তার অপেক্ষায় তেমনি দাঁড়িয়ে রইল···ভাগ্যক্রমে লোকটি সেই রাত্রিতেই বদলি হয়ে গিয়েছিল—

—

## একাদশ অধ্যায়

ট্রেণ থামল···চারিদিকে হুড়োহুড়ি পড়ে গেল···

রিচার্ড সহযাত্রী বন্ধুদের কাছ থেকে বিদায় নিয়ে আস্তে আস্তে ষ্টেশন থেকে বেরুল···

তার চলার ছন্দ থেকে বোঝবার কোন উপায়ই ছিল না যে, সে চলেছে এতদিনের পুঞ্জীভূত অতৃপ্ত আকাঙ্ক্ষার প্রেরণায়···আনন্দে, উদ্বেগে, আকুলতায় তার উপবাসী চিত্ত ভরপুর!

চার বছর ধরে, মুহূর্ত্তে মুহূর্ত্তে সে আন্নাকে ধ্যান করেছে···তার সঙ্গে মিলন-বাসনায় চার বছর ধরে সে আকুল-জীবন যাপন করেছে···সেই চার বছরের সঞ্চিত অনুরাগই তাকে শিখিয়েছে অপেক্ষা করে থাকতে—

অপেক্ষা করে থাকতে থাকতে তার মন যেন আন্নার সত্তায় লীন হয়ে গিয়েছিল—তার মন তো আন্নাকে পেয়েই গিয়েছিল, তপস্যার মধ্য দিয়ে সাধক যেমন তার ইষ্টকে পায়।

তাই জাগতিক এই মিলনের জন্য তার বিশেষ তাড়াতাড়ি ছিল না···সে তো জানতই যে তার লক্ষ্য ঠিকই আছে···এবং সে সেইখানেই গিয়ে পৌছবে···শুধু মাঝে মাঝে, তার এই পর্ব্বত-স্থির বিশ্বাসের মধ্যে, কি যেন সন্দেহ, কি যেন ভাবনা খড়ের কুটোর মত উড়ে চলে যেত···বৃহৎকায় ঐরাবতের চারদিকে লঘুপক্ষ পতঙ্গের মত···

ষ্টেশন থেকে বাড়ী সুদীর্ঘ পথ···ট্রাম চলাচল বন্ধ হয়ে গিয়েছে···পায়ে হেঁটেই রিচার্ড চলে···

এদিকে আন্না টেবিল সাজিয়ে দেখে রুটি নেই··· রুটি কিনতে সে বেরিয়েছে···সারা দিন সে উদ্বেগে কাটায়···সন্ধ্যা হলে, তার মন একটু স্থির হয়, কেন না, সেই সময় কার্ল কারখানা থেকে ফেরে।

রাস্তার যেতে যেতে একটা খালি গাড়ী তার পাশ দিয়ে চলে গেল…তাকে খুঁড়িয়ে চলতে দেখে গাড়োয়ান গাড়ীটা থামাল…

—ঐ পথেই যাচ্ছি…উঠে পড়তে পার।

রিচার্ড খোলা গাড়ীর পেছন দিকটায় খুঁড়িয়ে ওঠে…

বাড়ীর কাছাকাছি এসে রিচার্ড গাড়ী থেকে নামে, গাড়ীটা অন্য রাস্তা দিয়ে চলে গেল…

বাকি পথটুকু হেঁটেই আসতে হ'ল…দরজার সামনে যখন এল…তখন মেরী আর মেরীর দিদির সেই লোকটি সেখানে দাঁড়িয়ে কথা বলছে…রিচার্ড ভাল করে বাড়ীটা একবার দেখে নিল…সেই বাড়ী…সবই ঠিক আছে…শুধু একটু পুরানো হয়ে গিয়েছে…

রিচার্ডকে সেই ভাবে বাড়ীর দিকে চেয়ে থাকতে দেখে, লোকটি জিজ্ঞাসা করে, আপনি কি এ বাড়ীতে কাউকে খুঁজতে এসেছেন?

মেরী একবার লোকটির দিকে ভাল করে চায়… বিরাট দেহ…কিন্তু যুদ্ধ যেন ভেঙ্গে গুঁড়িয়ে দিয়েছে… আসল ইস্পাৎ…কিন্তু চটা উঠে গিয়েছে…

রিচার্ড তার স্বাভাবিক সরলতায় উত্তর দেয়, খুঁজছি তো নিশ্চয়ই…আমার স্ত্রীকে খুঁজছি…

—আপনার স্ত্রী?

—হাঁ…আন্না! সে কি এ-বাড়ী ছেড়ে দিয়েছে?

—না…ছাড়ে নি…কিন্তু…

মেরী যেন আর কিছু বলতে পারে না…যেন সে সেখান থেকে নড়তেও পারে না…

পাশ দিয়ে তখন সেই বাড়ীরই আর একজন ছোকরা এসে পড়েছিল। সে কথা মেরী বলতে পারল না, সে হাসতে হাসতে বলে উঠল,—কিন্তু আন্নার তো একসঙ্গে দুজনের সঙ্গে বিয়ে হয় নি…

রিচার্ড শুনতে পায় নি, সে তখন বাড়ীর ভেতর ঢুকে পড়েছে, সিঁড়ি দিয়ে ওপরে উঠছে…

আন্না তার ঘর থেকে শোনে, কে যেন ওপরে সিঁড়ি দিয়ে উঠছে…এ রকম ভারী আওয়াজ কার?

ঘরের দরজা খোলাই ছিল…সেই খোলা দরজা দিয়ে আন্নাকে দেখা যাচ্ছিল…তার নিজের রূপের ওপর যেন আর একটা রূপের পর্দা পড়েছে…রূপ ভেঙ্গে পড়েছে…রূপ ভেঙ্গে পড়বার আগে, গর্ভিণী নারীর যে অসামান্য রূপ ক্ষণকালের জন্যে দেখা দেয়…

আন্না ঘাড় ফিরে দেখে, প্রায় সমস্ত দরজাটা জুড়ে, কে একজন অপরিচিত লোক দাঁড়িয়ে…তার গায়ের রঙ যেন পুড়ে কালো হয়ে গিয়েছে…তার ছেঁড়া ময়লা জামা, দাড়ি-গোঁপ-না-কাটা মুখ…সমস্ত দেহের অবসন্ন ভঙ্গী থেকে পর্য্যন্ত যেন একটা পচা গন্ধ বেরুচ্ছিল…

কেউ কোন কথা বলল না। আন্না নীরবে শুধু চোখ দিয়ে প্রশ্ন করল…তার চোখ স্থির হয়েই রইল…

একবার চকিতে সে লোকটি যেন ঘরটিকে ভাল করে দেখে নিল, তারপর জিজ্ঞাসা করল, এ কি আন্না, তুমি আমাকে চিনতে পারছ না?

আন্না তো তাকে জানে না। রাস্তায় সহস্র লোকের মধ্যে সে যদি তার পাশ দিয়ে চলে যেত, আন্না তো চিনতে পারত না। আন্না তো তাকে জানে না…তবে জেনেছে যে…সে নিশ্চয়ই সে! আন্নার মনে হ'ল, তার দেহের সমস্ত রক্ত যেন তীব্রবেগে পা থেকে মাথার দিকে চলেছে…তার জামার তলায় গায়ের চামড়ার ওপর থেকে যেন একটা গরম বাষ্প উঠছে…

লোকটি বিছানার কাছে এগিয়ে গিয়ে, দুটি হাত বাড়িয়ে দিল। যন্ত্রচালিতের মত আন্না তার হিম-শীতল আঙুলগুলো তার ওপর দিল…রিচার্ড সন্তুষ্ট হয়ে গেল…তাদের ছিন্ন সম্পর্ক চার বছরের পরে এই একটু ছোঁয়ায় আবার জোড়া লেগে গেল…

এক বন চুল…তার মধ্যে নিশ্চয়ই একটা মুখ লুকিয়ে আছে…সেই মুখটা ক্রমশ তার মুখের দিকে এগিয়ে আসতে লাগল…আপনা থেকে আন্নার মাথাটা পেছন দিকে সরে গেল…

—বড্ড নোংরা…বুঝেছি…তা…কম পথটা তো নয়।

এতক্ষণ তার হাতের বাণ্ডিল হাতেই ছিল…এইবার সে আস্তে আস্তে পুঁটলীটা সামনের চেয়ারের ওপর রেখে দিল, যে চেয়ারের ওপর কয়েক মাস আগে, কার্ল ঠিক এমনি একদিন তার পুঁটলী রেখেছিল… গায়ের ময়লা কোটটা খুলে আলনার রাখতে গিয়ে তার মনে হ'ল, সেই পরিষ্কার ঝকঝকে ঘরের সঙ্গে তার ময়লা কোটটা যেন বড়ই বিসদৃশ লাগছে…আলনাতে রাখতে গিয়ে রাখতে পারল না…অথচ কোটটাকে নিয়ে কি করবে, তা-ও ঠিক করে উঠতে পারল না…

আর একবার সে ঘরটার চারিদিকে চোখ বুলিয়ে নিল…চোখে তার আনন্দের আভাস…সেই পরিষ্কার পরিচ্ছন্ন, শুভ্র ঘরে, সেই সুন্দরী নারীর সহবাসে, আবার বসবাস করবার সম্ভাবনার আনন্দে সে চোখের দৃষ্টিতে উদ্ভাসিত হয়ে উঠল…আন্নার দিকে ভাল করে চাইতে, তার আনন্দ উছলে উঠল, আন্না আমার আন্না…কতদিন ধরে তোমাকে অপেক্ষা করে থাকতে হয়েছে…আজ

আমি বুঝছি হঠাৎ তুমি বিস্মিত হয়ে গিয়েছ···সে অপেক্ষা করা শেষ হয়ে গিয়েছে, আন্না···

যখন রিচার্ড আসে নি···যখন তার আগমন-আশঙ্কায় প্রতি মুহূর্ত্ত তাকে উদ্বেগে কাটাতে হয়েছে, সে ভেবে স্থির করে রেখেছিল যে, যে-মুহূর্ত্তে রিচার্ডের স'ঙ্গ দেখা হবে···সেই মুহূর্ত্তেই সব কথা সে তাকে জানিয়ে দেবে···কিন্তু আজ যখন দেখা হ'ল, সে কোন সত্য কথাই বলতে পারল না,···নীরব থেকে সে সত্যকে ফিরিয়ে দিল। এতদিন পরে, রিচার্ডের স'মনা-সামনি দাঁড়িয়ে, সে আজ বুঝতে পারল, তার যা ঘটে গিয়েছে সে-ব্যাপারটির গভীরতা কতখানি···

তার বাক্-শক্তি যেন সম্পূর্ণ ভাবে চলে গিয়েছিল···আর কি কথাই বা সে বলবে···তার তো বলবার কোন কথাই ছিল না···ঝগড়া করবারও কিছু ছিল না···

রিচার্ড এতক্ষণ বাদে নিজে বিস্মিত হয়ে পড়ে···দেখে, আন্না যেন হঠাৎ মড়ার মত বিবর্ণ হয়ে গিয়েছে···আন্না সেই অবস্থাতেই উঠে দাঁড়াল···তার সামনে দিয়ে দরজার কাছে এল···সেখান থেকে বাইরে চলে গেল···

সিঁড়ি দিয়ে···উঠোন পেরিয়ে···রাস্তায় ছুটে···আন্না চলে···সেখান আছে কার্ল···

---

## দ্বাদশ অধ্যায়

কার্ল সেদিন ট্রাম পায়'নি বলে অলি-গলি দিয়ে তাড়াতাড়ি বাড়ী ফিরছিল···

সেই ছোকরাটি যে মেরীর মুখের কথা নিয়ে বলেছিল, আন্নার তো একসঙ্গে দুজনের সঙ্গে বিয়ে হয় নি···সে ছোকরা তখনো দরজার গোড়ায় দাঁড়িয়ে সিগারেট খাচ্ছিল···কার্লকে বাড়ীতে ঢুকতে দেখে, সে মৃদু হেসে উঠল। তার সঙ্গে আরো দুজন লোক দাঁড়িয়ে ছিল, তাদের সে সেই কথা বলছিল। কার্লকে দেখে, তাদের শুনিয়ে সে বলে উঠল, তা হলে এখন কি হবে?

বাড়ীর বহু লোক তখন জেনে গিয়েছিল যে, আর একজন সৈনিক ফিরে এসেছে, সে না কি বলেছে, আন্না তার স্ত্রী!

যেদিন থেকে সেই দুটি প্রাণী জেনেছিল যে, রিচার্ড ফিরে আসবে··ফিরে আসতে পারে···সেই দিন থেকে এক অজানা আতঙ্ক তাদের দুজনকে এক অবাস্তব নতুন পৃথিবীতে টেনে নিয়ে গিয়েছিল···সেই মায়া-জগতে তারা দুটিতে এমন ভাবে মিলে-মিশে ছিল যে, সেখানে জগতের আর কারুরই প্রবেশ করবার স্থান ছিল না, তাদের দুজনের মাঝখানে এতটুকুও ফাঁক ছিল ন', যার মধ্যে আর অন্য কিছু এসে দাঁড়িয়ে থাকতে পারে···সেখানে, সামান্য কথা একটু ছোঁয়া, একটু যাওয়া···সবই ছিল যেন নিবেদন···প্রেমের নীরব ঘোষণা···

একতলার সিঁড়ির ওপরে আসতেই কার্লের গতি যেন আজ আপনা থেকেই মন্থর হয়ে গেল···পরক্ষণেই মনে হ'ল, আন্না যেন ব্যাকুল হয়ে তার জন্যে অপেক্ষা করছে···

তাড়াতাড়ি ওপরে ওঠে, সে ঠেলে দরজা খুলল···তার মনে হ'ল তার পায়ের শব্দ আন্নার কাছে পৌঁছে গিয়েছে···আন্নার প্রেমের নীরব আকুতি বাতাসে তার কাছে চলে এসেছে···

কিন্তু ঘরের মধ্যে যেতেই সে বিস্ময়ে স্থির হয়ে গেল···সে বিস্ময়ের কোন তুলনা নেই···যেন এইমাত্র যে উঠোন দিয়ে ঘরে ঢুকেছি···সেই ঘর থেকে আবার বেরোতে গিয়ে দেখি, কোথাও কিছু নেই, উঠোন নেই, মাটি নেই···মহাশূন্য!

রিচার্ড বিস্মিত হয়ে বলে উঠে, তুমি!

কিন্তু তার ভেতরে চাঞ্চল্যের কোন চিহ্ন বাইরে ছিল না।

রিচার্ড বলে, আমি ভাবতেই পারছি না যে আবার তোমার সঙ্গে দেখা হ'ল···এবং এত শীঘ্র···আমি মিনিট তিনেকও হয়নি···এই ঘরে এসেছি···আমি বলছি···না···আগে তুমি বস···

এই বলে চেয়ারটা দেখিয়ে দেয়···

—চেয়ারে না বস···বিছানায় বসতে পার!

কার্লের সারা দেহ-মন জানতে চাইছিল, আন্না কোথায়। কিন্তু কিছুতেই সে প্রশ্ন কেন যেন সে করতে পারল না···সে বসল···চেয়ারে নয়···বিছানায়···

মানুষে যা সইতে পারে না, নীরবে তা সহ্য ক'রে, মানুষে যা বইতে পারে না, নীরবে তা বহন ক'রে, তার লৌহ-দেহ আজ তাকে তার লক্ষ্যে পৌঁছে দিয়েছে···

কার্লের দিকে চেয়ে সে প্রশ্ন করে চলে, তা হলে তুমিও এখানে থাক? কিছু খেয়েছ? কখন ফিরলে? এখনো খাও নি কেন? মনে হচ্ছে, আন্না এখনি ফিরে আসবে···দেখছ না খাবার তৈরী···দুজনেই খাওয়া যাবে···

কোন উত্তর পায় না···তবু প্রশ্ন করে চলে···তার সামনে টেবিলে খাবার সাজানো···সবে তৈরী হয়েছে···নাকে তার সুঘ্রাণ আসছে···ছোট ছেলে যেমন করে

তার ক্রিস্মাস্ উপহারের দিকে চেয়ে থাকে, রিচার্ড তেমনি করে টেবিলের খাপের দিকে চেয়ে থাকে··· মাঝে মাঝে কার্লের দিকে চোখ তুলে চায়···সে চাউনি যেন বলে, এই দেখ, তোমাকে বলেছিলাম, আন্নার কথা ···এখন মিলিয়ে নাও···এই আমার আন্না···

কার্ল দেখে, রিচার্ড তার পুঁটলী খুলে একে একে তার সব জিনিস বার করে গুছোতে থাকে···যেগুলো একটু ফর্সা, সেগুলো ড্রয়ার খুলে ভেতরে রাখে··· ময়লাগুলো টেনে জড় করে চেয়ারের তলায় রেখে দেয়···

—আন্না সব কেচে সাফ করে দেবে···নিজের হাতে ···সোডা দিয়ে অবশ্য ফুটুতে হবে···

আপনার মনেই সে বলে চলে···তার পরিচিত ঘর ···তার কোথায় কি আছে যেন সে সব জানে···এটা টেনে দেখে···ওটা টেনে দেখে···

—কি···কোটটা খুলে ফেল না···আরাম হবে··· মনে কর, এ তোমার নিজেরই ঘর···ওঃ···সত্যি তোমাকে দেখে বড় খুশী হলাম···

কার্ল শুনেই যায়···

কিন্তু সে শুধু শুনতে চায়, আন্না কোথায়? কিছুতেই সে প্রশ্ন আর সে করতে পারে না···মনে মনে ভাবে···তুমি ভাবছ, এ ঘর তোমার···এ ঘরে আমি আগন্তুক আর তুমি গৃহ-স্বামী···না···এ ভুল ভেঙে দেব ···নিশ্চয়ই···

এই সঙ্কল্প করার সঙ্গে সঙ্গে তার মনের মধ্যে যে অচল অবস্থার সৃষ্টি হয়েছিল, তা যেন দূর হয়ে গেল··· সে যেন এতক্ষণ পরে স্বাভাবিক ভাবে শ্বাস-প্রশ্বাস নিতে পারল···সে বুঝল, তার সামনে জীবন-মৃত্যুর সংগ্রাম...হয় সংগ্রামে জিতে বাঁচতে হবে···নয়, মরতে হবে···তার মাঝামাঝি আর কিছু নেই···সুতরাং নিশ্চল নির্বাক্ হয়ে বসে থাকার কোন মানে নেই···

সে নিজের মনে এই ভাবে শক্তি সংগ্রহ করে নেয়···

এমন সময় কার্ল দেখে, আন্না আসছে···

আপনার অজ্ঞাতসারে সে চীৎকার করে উঠল, এই য়···এই যে···আন্না···

সেই কথা কয়টির পেছনে যে মহা-আলোড়ন ছিল, রিচার্ড তা বুঝতে পারে না···

আন্না কোন রকমে ঘরে এসে দাঁড়াল, তার সর্বাঙ্গ দিয়ে ঘাম ঝরে পড়ছে, চোখ দুটো যেন আরো বিস্ফারিত হয়ে গিয়েছে, মাথার সামনের সমস্ত চুল ঘামে গালে এসে লেগে রয়েছে···

অর্দ্ধস্ফুট স্বরে সে যেন জিজ্ঞাসা করে, বল না, সে কি এখানে আছে?

রিচার্ড অবাক হয়ে যায়···কে···কাকে খুঁজছে আন্না···

আন্না টলতে টলতে রিচার্ডের দিকে এগিয়ে যায়, তারপর কি মনে করে ফিরে কার্লের দেহের ওপর ঝাঁপিয়ে পড়ে···কার্ল দুই বাহু দিয়ে তাকে জড়িয়ে ধরে···

সেই বাহুবন্ধনের মধ্যে যেন কার্ল এতক্ষণ পরে জীবনের স্পন্দন খুঁজে পায়···তার পৃথিবী যেন তার পায়ের তলা থেকে সরে গিয়েছিল···এতক্ষণ পরে আবার সেই পরিচিত পৃথিবীতে সে যেন পা দিয়ে দাঁড়ায়···

রিচার্ড তাদের কাছে এগিয়ে আসে, তখনো সে কিছুই বুঝতে পারে না···

—কি হ'ল? আন্না···আন্না···

আন্নার যতটুকু শক্তি অবশিষ্ট ছিল, তাই দিয়ে কার্লের বাহুবন্ধন থেকে সে নিজেকে মুক্ত করে···কিন্তু সোজা দাঁড়াতে না পেরে দেয়ালে হেলান দিয়ে দাঁড়ায়···

কার্ল সোজা রিচার্ডের দিকে চেয়ে গম্ভীর কণ্ঠে বলে, তুমি আন্নাকে ছেড়ে দাও···

তার মানে? রিচার্ড বোঝবার চেষ্টা করে···যেন বহু দূর থেকে কি একটা জিনিসের আভাস সে দেখতে পাচ্ছে···তাকে ভালো করে দেখতে গেলে, যেন তার আরো কাছে যেতে হবে···তারই অবসরে সে ভাবে··· যদি তাই-ই হয়···তা হলে এইখানে···ওদের দুজনকেই একসঙ্গে পুঁতে ফেলব···কিন্তু পরক্ষণেই মনে পড়ে, আন্না যদি মরে যায়, আন্না যদি চলে যায়···তা হলে···

নিজেকে সামলে নিয়ে রিচার্ড জিজ্ঞাসা করে, এ-সবের মানে কি?

কেউ কোন উত্তর দেয় না···

—কি···উত্তর দাও···আন্না···বল···এ-সবের মানে কি? আন্না···

কোন উত্তর নেই···

রিচার্ড আন্নার দিকে এগিয়ে চলে···

কার্ল মাঝখানে এসে দাঁড়ায়···

বলে, আন্না···আমার স্ত্রী···আমি বলছি সব··· শোন···

হঠাৎ রিচার্ডের চোখের সামনে সমস্ত পৃথিবী যেন অন্ধকার হয়ে যায়···যখন আবার তার দৃষ্টি ফিরে এল··· সে দেখে···আন্না···অন্তঃসত্ত্বা···

রিচার্ড চীৎকার করে ওঠে, ওঃ···বুঝেছি··· বুঝেছি···পশু···

কিন্তু বাইরে রাগের আর কোন চিহ্ন নেই···ঠিক যেমন ছিল না···যেদিন রিচার্ড সেই প্রহরীটিকে খুন করবার জন্যে কুড়ুল আনতে গিয়েছিল···

সেই ঘরের কোণেও একটা কুড়ুল ছিল···রিচার্ডের নিজের হাতে তৈরী···সেই কোণেই ছিল···যেখানে বরাবর থাকত···রিচার্ড ধীরে ধীরে সেই দিকে অগ্রসর হয়···ভাবে···আন্না অন্তঃসত্ত্বা···এবং ঐ পাজী বদমায়েসটার দরুণ আমাকে বোঝাতে চায়···কি বোঝাবে? আন্না? অন্তঃসত্ত্বা? তার পেটে ছেলে? তবুও সে আন্না···তাকে ক্ষমা করা চলে···কি ঐ লোকটা···কখ্‌খনই না···

রিচার্ড ঘরের কোণের দিকে এগিয়ে চলে··· ঐটুকু তো দেহ···এক আঘাতেই সব শেষ হয়ে যাবে···

কিন্তু রিচার্ড জানত না, তাকে আঘাত করবারও অস্ত্র ছিল···সে-অস্ত্রে সে-ও অসহায় ভাবে বিলুপ্ত হয়ে যেতে পারে···সে জানত না···কোথায় আছে সে অস্ত্র··· সে আঘাত···

আন্না এগিয়ে গিয়ে রিচার্ডের সামনে দাঁড়ায়··· বলে···

—ওকে মারতে পারবে না···ওকে ছাড়া আমি বাঁচতে পারি না···মারতে হয়, আমাকে মার··· রিচার্ড···

বলতে বলতে সে ভেঙ্গে পড়ল···আপনার মনে লোকে যেমন মন্ত্র জপে, তেমনি করে আন্না বার বার বলতে লাগল, জানি না, কেমন করে হ'ল, তবে হ'ল··· এই জানি···

—ওকে ছাড়া বাঁচতে পারবে না? তবে আমি? আমাকে চাও না আন্না?

—আজ আমি নিরুপায়!

আর আঘাত করবার ক্ষমতা তার ছিল না···তার বদলে আহত হয়ে সে নিজেই ভেঙ্গে পড়ছিল···অরণ্যে কাঠুরিয়ার হাতের লৌহের আঘাতে যেমন করে বনস্পতি ভেঙ্গে পড়ে···

টলতে টলতে টেবিলের সামনে এসে পড়ল···কোন কিছুই বিশ্বাস করতে তার মন চাইছিল না···

—তুমি পার না···তুমি···আন্না···কেন পার না? কেন পার না, আন্না? শুধু ওকে···শুধু ওকেই তুমি চাও?

মুমূর্ষু লোক শেষ নিশ্বাসটুকু নেবার জন্যে যেমন করে নিজের সমস্ত দেহ-যন্ত্রের সঙ্গে সংগ্রাম করে, তেমনি রিচার্ড, যদিও বুঝেছিল যে তার নিশ্বাস আয়ু-শ্বাসটুকুও নিয়ে গিয়েছে, তবুও তখন নিজের মনের সঙ্গে সংগ্রাম করে চলেছিল···

—বল···বল···আমাকে বল···আমি বুঝতে চাই··· জানতে চাই···বল···

সে জোর করে ওঠবার চেষ্টা করল, কিন্তু পারল না—

—আমি জানতে চাই···আমাকে বল···

তারপর আর কোন কথা সে বলল না···নীরবে দেয়ালের দিকে চেয়ে চেয়ারে বসে রইল···

তারা দুজনে তার দিকে যায়···

ঘরের জিনিস-পত্র গোছাতে আরম্ভ করে···রিচার্ড কোন কথা বলে না···তার চোখের পাতাও পড়ে না··· জিনিস-পত্র গোছাতে গোছাতে আন্না অতর্কিতে রিচার্ডের সামনে গিয়ে পড়ে···কিন্তু রিচার্ড তাকে স্পর্শ করবারও চেষ্টা করে না···তারা নীরবে তাদের জিনিস-পত্র গুছিয়ে চলে···

ভয়ে ভয়ে মেরী এসে দরজায় দাঁড়ায়···কেউ কোন কথা বলে না···মেরী নীরবে তাদের সাহায্য করে··· সেই ভয়ঙ্কর নিষ্ঠুরতায় যোগদান করতে তারও মন কাঁদে না···

প্রেম নিষ্ঠুর···তার চেয়ে নিষ্ঠুর শক্তি জগতে আর কিছু নেই···তার আলোয় আর সব-কিছু পুড়ে যায়··· সে চেয়েও দেখে না···তীব্র ভক্তি, অগাধ স্নেহ, অকুণ্ঠ ত্যাগ···তার মারাত্মক আত্ম-প্রীতির কাছে কিছুই নয়···সে যাকে চায়···সে ছাড়া জগতে আর কাউকে সে চায় না···সে যা চায়···তা ছাড়া জগতে আর কিছুরই অস্তিত্ব স্বীকার করে না···

রিচার্ডের সামনেই তাদের চলে-যাওয়ার আয়োজন করতে লাগল···রিচার্ড একটি কথাও মুখ দিয়ে উচ্চারণ করল না···তার চোখের সামনে···ছায়াছবির মত ভেসে ভেসে চলেছিল···তার অতীত দিনের স্মৃতি···আন্নার সঙ্গে তার জীবনের শত শত খণ্ড স্বর্গ···একবার সে উঠে দাঁড়াবার চেষ্টা করল···শেষবার চেষ্টা করে দেখবে···বোঝাবে···আন্না কি বুঝবে না? কিন্তু মুখ দিয়ে কোন কথা বেরুল না···সে আধার আহত পারাবতের মত চেয়ারে লুটিয়ে পড়ল···

যা নেবার, তা শেষ হয়ে গেল। তারা প্রস্তুত···চলে যাওয়ার জন্য প্রস্তুত···

কার্ল পুঁটলীটা তুলে নিল।

আন্না দরজার কাছে এসে ফিরে দাঁড়াল···

—রিচার্ড!

